# গিরিশচন্দ্র অমরেন্দ্রনাথ অর্দ্ধেন্দুশেখর

উপেন্দ্রনাথ বিদ্যাভূষণ




পারুল প্রকাশনী

৮/৩ চিন্তামণি দাস লেন, কলকাতা-৭০০ ০০৯, দূরভাষ : ২২৪১-৬৪৭৪

আখাউড়া রোড, আগরতলা - ৭৯৯০০১, ফোন : ২৩৮৬৯৪৭

# ভূমিকা

"ভাষা ও সাহিত্যের পরিপুষ্টি জাতীয় সভ্যতা ও জ্ঞান-গরিমার সম্পূর্ণ পরিচায়ক।" "চতুঃষষ্টি কলার মধ্যে নাটক সর্বোত্তম; ভাষার চরমোৎকর্ষের নিদর্শন নাটকের ভিতরেই মিলে।" "নাট্যবিদ্যা সাহিত্যের পূর্ণ পরিপুষ্টির পরিচায়ক।" "রঙ্গালয় একটি বিশিষ্ট শিক্ষাস্থান, বিলাস বিভ্রমের আসর নহে। স্কুল কলেজের অধ্যয়ন অপেক্ষা এখানকার পাঠাভ্যাস গুরুতর।" "বিশ্ববিদ্যালয়ের একজন প্রধান সুপ্রতিষ্ঠিত অধ্যাপকের অপেক্ষা একজন নাট্যাচার্যের প্রতিভা কোনও অংশে ন্যূন নহে।" "জাতীয় নাট্যকলাই জাতীয় ভাষার চরমোৎকর্ষের নিদর্শন এবং অভিনেতৃগণ উহার প্রধানতম বিশ্লেষণকর্তা।" "বিনোদিনী, তারাসুন্দরী ও তিনকড়ির ন্যায় অভিনেত্রীদের অভিনয় প্রতিভার ঔজ্জ্বল্য কোনো বিদ্যাবানের প্রতিভার দীপ্তি হইতে ন্যূন নয়।"

উপরোক্ত সাহসী, সুচিন্তিত এবং বাঙালি শিক্ষিত সমাজে অপ্রচলিত প্রস্তাবগুলি গত শতকের প্রথম পাদে যিনি লিখেছিলেন তিনি নিজে ছিলেন সে যুগের অন্যতম বিশিষ্ট মনীষী— চল্লিশ বছর ধরে সংস্কৃতের প্রধান অধ্যাপক হিসেবে তাঁর খ্যাতি ছিল দেশব্যাপৃত। রায়েরকাঠি রাজবংশের সন্তান উপেন্দ্রনাথ রায়চৌধুরী (১৮৬৭-১৯৫৯) উচ্চশিক্ষার অভিলাষে প্রথম যৌবনে কলকাতায় আসেন এবং ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের সহায়তায় সংস্কৃত কলেজে অধ্যয়নের সুযোগ পান। 'বিদ্যাভূষণশাস্ত্রী' উপাধি অর্জনের পর তাঁর অধ্যাপনার জীবন শুরু হয়। সহকর্মী এবং বন্ধু ছিলেন সে যুগের বিখ্যাত ব্রাহ্ম নেতা অধ্যক্ষ হেরম্বচন্দ্র মৈত্র (১৮৫৭-১৯০৮)। কিন্তু সংস্কৃতজ্ঞ উপেন্দ্রনাথ ব্রাহ্ম হেরম্বচন্দ্রের মত রঙ্গমঞ্চবিদ্বেষী ছিলেন না। একদিকে যেমন সংস্কৃত ব্যাকরণ এবং সংস্কৃত ইতিহাস বিষয়ে তাঁর রচিত অত্যন্ত মূল্যবান গ্রন্থগুলি ভারতবর্ষের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে ছাত্রদের অবশ্য পাঠ্য বলে নির্বাচিত হয়েছিল, অন্যদিকে তেমনই তাঁর সমকালের প্রধান প্রধান নাট্যকার, নাট্যাচার্য এবং নটনটীদের সঙ্গেও তাঁর প্রীতি ও শ্রদ্ধার সম্পর্ক গড়ে উঠেছিল। ভাবতে কিছুটা বিস্ময় লাগে যে রঙ্গজগতের সঙ্গে ঘনিষ্ঠতা সত্ত্বেও ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত এবং পরিচালিত সিটি কলেজে তিনি চার দশক আপন বিষয়ে প্রধান অধ্যাপক পদে সবিশেষ সম্মানের সঙ্গে শিক্ষাদান করেছিলেন এবং তাঁর প্রোজ্জ্বল চরিত্র সম্পর্কে কখনও কোনও প্রশ্ন ওঠেনি।

আমি উপেন্দ্রনাথ বিদ্যাভূষণের কনিষ্ঠ সন্তান এবং বাংলা রঙ্গমঞ্চ সংক্রান্ত তাঁর মুখ্য বইগুলি আমার জন্মের কিছু পূর্বে প্রকাশিত হয়েছিল। পঞ্চাশের দশকে লন্ডনে গবেষণা কালে আমি প্রথম বাংলায় রচিত তাঁর এই বইগুলির সন্ধান পাই I.F. Blumhardt and

I.V.S. Wilkinson সম্পাদিত Second Supplementary Catalogue of Bengali Books in the Library of the British Museum Acquired During the years 1911-1920 তালিকা সংকলন গ্রন্থে।

এই তালিকাতে উপেন্দ্রনাথ রচিত পাঁচটি গ্রন্থের উল্লেখ ছিল : **গিরিশচন্দ্র** ১৩২১ (১৯১৯), **তিনকড়ি,** ১৩২৬ (১৯১৯), **অমরেন্দ্রনাথ** ১৩২৬ (১৯২০), **বিনোদিনী ও তারাসুন্দরী** ১৩২৬ (১৯২০) এবং **দ্বিজেন্দ্রলাল**, ১৩২৬ (১৯২০)। পরে তাঁর রচিত **অর্দ্ধেন্দুশেখর** (১৩২৭) বইটির সন্ধান পাওয়া যায়। আমার উদ্যোগী এবং তন্নিষ্ঠ ভ্রাতুষ্পুত্র শ্রী অশোককুমার রায়ের প্রচেষ্টায় **তিনকড়ি, বিনোদিনী ও তারাসুন্দরী**র প্রথম সংস্করণের কপি সংগৃহীত হয়ে একত্রে গ্রন্থিত রূপে ১৯৮৫ সনে দ্বিতীয় সংস্করণ হিসাবে প্রকাশিত হয়। কিছুকাল পূর্বে **দ্বিজেন্দ্রলাল** গ্রন্থটির নতুন সংস্করণ প্রকাশিত হয়েছে। এবারে আবার শ্রীমান অশোকেরই উদ্যোগে **গিরিশচন্দ্র, অমরেন্দ্রনাথ** এবং **অর্দ্ধেন্দুশেখর** একত্রে গ্রথিত হয়ে গ্রন্থাকারে প্রকাশিত হল।

॥ ২ ॥

গিরিশচন্দ্র ঘোষ (১৮৪৪-১৯১২) ছিলেন সর্বস্বীকৃতভাবে তাঁর যুগের প্রধান নট, নাট্যাচার্য এবং অন্যতম প্রধান নাট্যকার। তাঁকে স্বশিক্ষিতই বলা চলে; সে যুগের এনট্রান্স পরীক্ষার বেড়া তিনি পার হতে পারেননি। কিন্তু নাট্যসাহিত্য এবং নাট্যশাস্ত্র নিয়ে তিনি গভীরভাবে চর্চা করেছিলেন এবং প্রতিভার সামর্থ্যে তিনি সমকালে যেমন ব্যাপক স্বীকৃতি পেয়েছিলেন তেমনই ব্যাপক প্রভাব ফেলেছিলেন। তাঁর চরিত্রে গভীর স্ববিরোধ ছিল। উপেন্দ্রনাথ তা নিয়ে বিশেষ আলোচনা করেননি। কিন্তু তাঁর প্রতিভাকে তিনি পূর্ণ মূল্য দিয়েছেন। আমার মার কাছে শুনেছি বয়সের বিস্তর ব্যবধান সত্ত্বেও গিরিশচন্দ্রের সঙ্গে আমার পিতৃদেবের শ্রদ্ধা এবং স্নেহের সম্পর্ক ছিল। স্বশিক্ষিত গিরিশচন্দ্র তাঁর কোন কোন নাটকের পাণ্ডুলিপি (যা অনেক ক্ষেত্রেই তাঁর মুখে শুনে অন্য কেউ কপি করে দিত) নিয়ে দুই দশকের বেশি বয়োকনিষ্ঠ অধিবিদ্য অনুরাগীটির কাছে আসতেন- -কখনো বানান কখনো ব্যাকরণ কখনো অলঙ্কার, কখনো ছন্দ বিষয়ে তাঁর অভিজ্ঞ পরামর্শের জন্য। উপেন্দ্রনাথ শুধু গিরিশচন্দ্রের জীবনবৃত্তান্ত লেখেননি, নাট্যকার হিসাবে তাঁর কৃতি এবং বিকাশের বিচার বিশ্লেষণ করেছেন। তাঁর আলোচনা অনুসারে গিরিশপ্রতিভার বিকাশে তিনটি পর্ব পরিলক্ষিত হয়। তাঁর বিচারে "গিরিশ নাট্য-জীবনের দ্বিতীয় যুগে বঙ্গ রঙ্গালয়ে ইয়ুরোপীয় নাট্যকলার অনুপ্রবেশনে বঙ্গ নাট্যাবলী ও রঙ্গালয়ের অপ্রত্যাশিত রূপ অভ্যুন্নতিই প্রধান লক্ষণ।" এই অনুপ্রবেশ কাব্যের ক্ষেত্রে মাইকেলকে এবং উপন্যাসের ক্ষেত্রে বঙ্কিমচন্দ্রকে নানাভাবে সম্পন্নতা দান করে। গিরিশ পূর্বোক্তদের মতো বহুবিদ্য না হওয়া সত্ত্বেও এই অনুপ্রবেশ তাঁর ক্ষেত্রেও বিশেষ সুফলপ্রসূ হয়।

বাংলায় নাট্যজগতে গিরিশ প্রতিভা বিকশিত হয়েছিল পর্বে পর্বে। তাঁর চাইতে বয়সে বত্রিশ বৎসরের কনিষ্ঠ অমরেন্দ্রনাথ দত্ত (১৮৭৬-১৯১৬) দেখা দিয়েছিলেন মহাগতিশীল প্রোজ্জ্বল উল্কারূপে। প্রচণ্ড তাঁর প্রতিভার পিছনে ছিল ফ্রয়েড যাকে বলেছেন Thanatos

বা মর্তুকাম বৃত্তি। অপরপক্ষে তাঁর অগ্রজ হীরেন্দ্রনাথ দত্ত (১৮৬৮-১৯৪২) ছিলেন স্থিতধী, মধ্যপন্থী দার্শনিক ও অ্যাটর্নি। হীরেন্দ্রনাথের বিখ্যাত পুত্র কবি সুধীন্দ্রনাথ দত্ত (১৯০১-৬০) ইংরাজীতে লেখা তাঁর অসমাপ্ত আত্মজীবনীতে পিতা এবং পিতৃব্যের অবিস্মরণীয় দুটি ছবি রেখে গেছেন। সেখানে স্পষ্ট যে প্রাজ্ঞ পিতাকে তিনি গভীর শ্রদ্ধা করলেও উদ্দাম ও বেহিসেবী খুল্লতাত তাঁকে বেশী আকর্ষণ করেছিলেন। অমরেন্দ্র অল্প বয়সেই মনস্থির করেন রঙ্গমঞ্চে সাধনাই তাঁর জীবনের উপজীব্য। নানা বাধা এবং ওঠাপড়ার ভিতর দিয়ে তিনি গিরিশচন্দ্রের জীবদ্দশাতেই স্বতন্ত্রভাবে আপনাকে নট, নাট্যাচার্য এবং নাট্যকার রূপে প্রতিষ্ঠিত করেন। কিন্তু তাঁর চরিত্রে প্রতিভার সঙ্গে উচ্ছৃঙ্খলতার মিশ্রণ ঘটেছিল। অভিনেতা হিসাবে তিনি প্রচুর খ্যাতি এবং জনপ্রিয়তা অর্জন করেছিলেন বটে, কিন্তু অমিতাচারের ফলে তাঁর শরীর ভেঙ্গে পড়ে এবং নিতান্ত অল্প বয়সে তাঁর মৃত্যু ঘটে। উপেন্দ্রনাথ অমরেন্দ্রের চারিত্রিক ত্রুটির উল্লেখ করেছেন, কিন্তু সঙ্গে সঙ্গে তাঁর অভিনয়-প্রতিভা এবং রঙ্গমঞ্চ সাধনায় একাগ্রতাকে পূর্ণ স্বীকৃতি দিয়েছেন। অমরেন্দ্রনাথ "সর্ববিধ অভিনয়-কলা এবং থিয়েটার পরিচালনায় অসাধারণ শক্তিমত্তার প্রদর্শনে নাট্যামোদি মাত্রেরই হৃদয়-কন্দরে পূর্ণ আনন্দ বিধান করিয়া গিয়াছেন"। দুর্ভাগ্য বশত উপযুক্ত নৈতিক শিক্ষার অভাবে অকালে তাঁর প্রতিভার পরিসমাপ্তি ঘটে। তিনি অনেকগুলি নাটক, গীতিনাট্য, গীতিকবিতা এবং একাধিক উপন্যাস রচনা করেছিলেন। কিন্তু সাহিত্য হিসাবে সেগুলি উৎকষ অর্জন করেনি।

উপেন্দ্রনাথ তৃতীয় যে মানুষটিকে নিয়ে বিশদ আলোচনা করেছেন সেই অর্দ্ধেন্দুশেখর মুস্তফী (১৮৫০-১৯০৯) ছিলেন একাধারে গিরিশচন্দ্রের অন্তরঙ্গ সহকর্মী এবং মুখ্য প্রতিদ্বন্দ্বী। তিনি নাট্যকার ছিলেন না, কিন্তু নট এবং নাট্যাচার্য হিসাবে তাঁর খ্যাতি সমতুল্য ছিল। তবে দুজনের অভিনয় রীতিতে পার্থক্য ছিল। প্রতিদ্বন্দ্বিতা সত্ত্বেও তাঁরা পরস্পরের গুণাবলীকে বিশেষ মূল্য দিতেন। অর্দ্ধেন্দুশেখর বিভিন্ন প্রকৃতির চরিত্রে অভিনয় করতেন। তবে কৌতুক অভিনয়ে তিনি ছিলেন অদ্বিতীয়। তাছাড়া "সাহেব" চরিত্র অভিনয়েও তাঁর জুড়ি ছিল না।

উপেন্দ্রনাথের এই তিনটি জীবনী গ্রন্থে বাংলার রঙ্গমঞ্চের স্বর্ণযুগের অনেকটাই প্রত্যক্ষ হয়ে ওঠে। তবে জীবনী ছাড়াও এখানে নাটক এবং অভিনয় বিষয়ে অনেক সূক্ষ্ম বিশ্লেষণ এবং আলোচনা আছে। সৌভাগ্যবশতঃ সংস্কৃত সাহিত্য এবং প্রাচীন ভারতীয় দর্শনের প্রসিদ্ধ অধ্যাপকের সঙ্গে সমকালীন বঙ্গরঙ্গমঞ্চের ঘনিষ্ঠ সম্পর্ক ছিল। মহেন্দ্রকুমার মিত্র এবং উপেন্দ্রকুমার মিত্র ছিলেন তাঁর জ্ঞাতি ভ্রাতা এবং সুহৃদ, আর মনোমোহন পাঁড়ে তাঁকে গভীর শ্রদ্ধা করতেন। নট, নাট্যকার এবং নাট্যাগারের কর্তৃপক্ষ সকলেই তাঁর সুচিন্তিত মতামতকে বিশেষ মূল্য দিতেন। আমার শৈশব এবং কৈশোর কালে আমি পিতার সঙ্গে নিয়মিত মিনার্ভা থিয়েটারে অভিনয় দেখতে গেছি, এবং সেই সূত্রে রঙ্গমঞ্চ যে বিচিত্র শিল্পকলার এক মহাসমৃদ্ধ সমাবেশ তা ক্রমে বুঝতে শিখেছি। উপেন্দ্রনাথ লিখেছেন, "নাটক পাঠে পাঠকের চিত্তে যে ভাবের খানিকটামাত্র উন্মেষ হয়, অভিনয় দর্শনে তাহা পূর্ণোদ্বেলিত হইয়া লহরে লহরে সমস্ত চিত্তকন্দর ছাপাইয়া ফেলে। অভিনয় দেখিতে দেখিতে দর্শক

তন্ময় হইয়া যায়। তাই সমগ্র কাব্য সাহিত্যে দৃশ্যকাব্যের স্থান সর্বপ্রথম। এসকাইলাস, সফক্লিস, কালিদাস, ভবভূতি, সেক্‌স্‌পীয়র, মলিয়ের, রাসিন, ইবসেন, মেতরলিঙ্ক, কল্ডিরন প্রভৃতি দৃশ্যকাব্যকারগণ বিশ্বপূজ্য।" আমাদের দুর্ভাগ্য বঙ্গদেশে প্রতিভাবান নটনটীর অভাব না ঘটলেও এখনও পর্যন্ত খুব বেশী উৎকৃষ্ট নাটক রচিত হয় নি। অবশ্য এটি আমার নিজের ধারণা। পিতৃদেব গিরিশচন্দ্র এবং দ্বিজেন্দ্রলাল রায়কে নাট্যকার হিসাবে খুবই উচ্চে স্থান দিয়েছিলেন।

শ্রীমান অশোক এবং পারুল প্রকাশনীর কর্ণধার শ্রীযুক্ত গৌরদাস সাহা মহাশয় উদ্যোগী হয়ে এই দুর্লভ এবং মূল্যবান বই তিনটি একত্রে পুনঃপ্রকাশের ব্যবস্থা করেছেন। এজন্য বঙ্গ সংস্কৃতির অনুরাগী মাত্রেরই তাঁরা ধন্যবাদার্হ।

—শিবনারায়ণ রায়

রুদ্র-পলাশ
৬৩, পূর্বপল্লী,
শান্তিনিকেতন
১৪.০২.২০০৭

# অধ্যাপক উপেন্দ্রনাথ বিদ্যাভূষণ শাস্ত্রী (১৮৬৭-১৯৫৯)
## জীবনকথা

বঙ্গ-ভারতীয় একনিষ্ঠ সাধক, স্বনামধন্য সংস্কৃতবিদ্, আদর্শ শিক্ষাব্রতী, বাংলায় সর্বস্তরে সর্বজাতির জন্য সংস্কৃত শিক্ষার তথা বেদপাঠের অধিকার আন্দোলনের পথিকৃৎ, বাংলা, ইংরেজি ও সংস্কৃত ভাষায় ন্যূনাধিক অর্ধশত গ্রন্থের রচয়িতা এবং বেদ, বেদান্ত, জৈন ও বৌদ্ধ শাস্ত্রে প্রগাঢ় পাণ্ডিত্যের অধিকারী উপেন্দ্রনাথের জন্ম হয় ১৮৬৭ খ্রিষ্টাব্দের ১৫ নভেম্বর বরিশাল জেলার অন্তর্গত রায়ের কাঠির রাজ-পরিবারে। বাংলার বারভূঞিয়াদের অন্যতম এই পরিবারের রাজা কিঙ্কর, রাজা শ্রীরাম, রাজা রুদ্রনারায়ণ ও রাজা জয়নারায়ণ রায়চৌধুরীর পাণ্ডিত্য, বিদ্যোৎসাহিতা, ধর্মপরায়ণতা এবং সামাজিক হিতৈষণার প্রতীক রূপে বঙ্গের ইতিহাসে বিশিষ্ট স্থান অধিকার করে আছেন। সেই বংশেরই উত্তরাধিকারী হিসাবে প্রাচীন ঐতিহ্য এবং উদারতা একদিকে যেমন উপেন্দ্রনাথের মধ্যে লক্ষিত হয়েছে অন্যদিকে কিশোর উপেন্দ্রনাথের একদা (কলিকাতায়) অভিভাবক তথা শিক্ষাগুরু পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের সহায়তায় সংস্কৃত কলেজ এবং প্রেসিডেন্সি কলেজের প্রখ্যাত পণ্ডিতগণের কাছে সংস্কৃত ভাষা, সাহিত্য, বেদ, বেদান্ত, ন্যায় ও দর্শনশাস্ত্র পাঠ গ্রহণে ভারতীয় সংস্কৃতির প্রতি তাঁর শ্রদ্ধা রক্ষিত হয়েছে সারা জীবন।

রায়ের কাঠি রাজবংশ অতীতে যথেষ্ট ঐশ্বর্য্য সম্পন্ন এবং প্রতিপত্তিপূর্ণ থাকলেও ঊনবিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধ হতেই দানশীলতা ও নানা বিপর্যয়ের ফলে তাঁর পিতা রাজা শশিভূষণ পূর্বের রাজ ঐতিহ্য বজায় বাখতে পারেননি। মেধাবী ছাত্র উপেন্দ্রনাথ বরিশাল জেলাস্কুল, কলিকাতার সংস্কৃত কলেজ, প্রেসিডেন্সি কলেজ, কলিকাতা বিশ্ববিদ্যালয়, যখন যেখানেই ছাত্র ও গবেষকরূপে জ্ঞানার্জনে যুক্ত ছিলেন, সরকারি বৃত্তিসহ নানা কৃতিত্বের সাক্ষরস্বরূপ পুরস্কার, পদক লাভ করেছিলেন। জার্মান প্রাচ্যতত্ত্ববিদ পণ্ডিত ডক্টর গোল্ডস্টুকারের অধীনে ভারতীয় ভাষাতত্ত্বের ইতিহাস ও ব্যাখ্যা নিয়ে তিনি যে গবেষণা করেন তা পরবর্তীকালে গ্রন্থাকারে প্রকাশিত হয়ে বিদ্বজ্জন সমাজে ভূয়সী প্রশংসিত হয়। কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে তিনি ইংরেজি ও সংস্কৃতে উভয় বিষয়ে প্রথম শ্রেণির অনার্স প্রাপ্ত হন বি. এ. পরীক্ষায়। মহামহোপাধ্যায় মহেশচন্দ্র ন্যায়রত্ন, পণ্ডিত চন্দ্রকান্ত তর্কালঙ্কার, পণ্ডিত গঙ্গাধর শাস্ত্রী প্রমুখ অধ্যাপকগণের সুপারিশক্রমে সংস্কৃত কলেজ থেকে ভারত সরকারের শিক্ষা-সচিবের অনুমোদন ক্রমে বিদ্যাভূষণ ও শাস্ত্রী উপাধিতে ভূষিত হন। কৃতী ছাত্র উপেন্দ্রনাথের কর্মজীবনও উজ্জ্বল। ১৮৯২ খ্রিস্টাব্দ থেকে ১৮৯৮-র মধ্যভাগ পর্যন্ত অধুনালুপ্ত কলিকাতার সেঞ্চুরি কলেজে ইংরেজি ভাষা ও সাহিত্যের এবং ভারতীয় দর্শনশাস্ত্রের অধ্যাপনা করেন। ১৮৯৮ খ্রিস্টাব্দের জুলাই মাসে মনীষী আনন্দমোহন বসুর আহ্বানে নব প্রতিষ্ঠিত সিটি কলেজে সংস্কৃত ভাষা ও সাহিত্যের প্রধান অধ্যাপকরূপে যোগদান করেন। পরে বাংলা ভাষা ও সাহিত্যের পৃথক বিভাগ [অনার্স] খোলা হলে তিনি সংস্কৃত বিভাগের সঙ্গে বাংলা বিভাগেরও প্রধান অধ্যাপকের পদে নিযুক্ত হন। অধ্যক্ষ উমেশচন্দ্র দত্তের অবসর গ্রহণের

# সূচি

# সূচনা

## জন্ম ও শৈশব

"God manifests himself to us in the first degree through the life of the universe and in the second through the thought of man. The second manifestation is not less holy than the first. The first is named *Nature*, the second is named *Art*. Hence this reality : The poet is a priest. Art is the second branch of Nature. Art is as natural as Nature. God creates Art by man, having for a tool the human intellect. The great workman has made this tool for himself."—Victor Hugo.

'অষ্টম গর্ভেতে জন্ম দৈবকী-নন্দন।' ভগবান্ শ্রীকৃষ্ণ জননী দৈবকীর অষ্টম গর্ভের সন্তান। ভগবান্ শ্রীকৃষ্ণ অষ্টমগর্ভে জন্মিয়াছিলেন বলিয়াই হউক, অথবা যে কোন কারণেই হউক, আমরা প্রায়ই দেখিতে পাই জননীর অষ্টম গর্ভে যে শিশু জন্মগ্রহণ করে তাহার জীবন কোন না কোন একটা বিশেষত্বে মণ্ডিত হইয়া উঠে। আজ আমরা যে মহাপুরুষের কথার অবতারণা করিতে যাইতেছি, তিনিও জননীর অষ্টম গর্ভের সন্তান। তিনি যে অপূর্ব্ব অলোকসামান্য নিত্য নবভাবোন্মেষিণী ঐশী প্রতিভা লইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন, যাঁহার ক্রমবিকাশে বাঙ্গালায় নাট্যসাহিত্য শৈশব অতিক্রম করিয়া যৌবনের পূর্ণোচ্ছ্বাসে এক্ষণে জগতের সৎসাহিত্যসমাজে সুপ্রতিষ্ঠিত হইয়াছে,— এমন কি বর্ত্তমান বাঙ্গালা সাহিত্যের যশঃ-সৌরভে কেবল বাঙ্গালা নহে, ভারতবর্ষ নহে, সুদূর ইয়ুরোপ, আমেরিকা পর্য্যন্ত আমোদিত, তাহার সেই দিব্য প্রতিভা-প্রসূত অমল ধবল কীর্ত্তিকৌমুদী, যতদিন এই বিশ্বব্রহ্মাণ্ডের অস্তিত্ব থাকিবে, যতদিন বিদ্যার আসন সর্ব্বোপরি সুপ্রতিষ্ঠিত থাকিবে, ততদিন তাঁহাকে বিশ্বসমাজে অক্ষয়, অবিনশ্বর বরেণ্য করিয়া রাখিবে। বস্তুতঃ জীবদেহ কালের করাল কবলে ক্ষণভঙ্গুর, কিন্তু তদীয় অমরকীর্ত্তি চিরস্থায়ী। বাল্মীকি, ব্যাস, কালিদাস, সেক্সপীয়র কত শত বৎসর হইল ভবধাম ত্যাগ করিয়াছেন, কিন্তু তাঁহাদের কীর্ত্তি চিরদিন তাহাদিগকে লোকসমাজে অক্ষয় অমর করিয়া রাখিবে, কেননা 'কীর্ত্তিযস্য স জীবতি।'

এক ভ্রাতা ও ছয় ভগিনীর জন্মগ্রহণের পর জননীর অষ্টম গর্ভে ১২৫০ সাল, ১৫ই ফাল্গুন, শুক্লপক্ষ, অষ্টমী তিথি, রোহিণী নক্ষত্রে অতি শুভদিনে শুভক্ষণে গিরিশচন্দ্র জন্মগ্রহণ করেন। ক্রমান্বয় ছয় কন্যার জন্মের পর আবার পুত্র, কাজেই সে পুত্রের জন্মে বাড়ীর সকলেই এক মহানন্দে দিশাহারা হইয়া পড়িয়াছিলেন। গিরিশচন্দ্রের জ্যেঠামহাশয় একজন সেকালের উদার প্রাণ সদানন্দ লোক ছিলেন। তিনি শিশুর জন্ম-সংবাদ পাইবামাত্র আনন্দে বিভোর হইয়া বলিয়া উঠিয়াছিলেন, 'ওরে এ ছেলে নিশ্চয়ই আমাদের বংশ উজ্জ্বল কর্ব্বে। এই তিথি নক্ষত্রে ভগবান্ শ্রীকৃষ্ণের জন্ম হয়েছিল, তফাৎ কেবল এ শুক্লপক্ষ আর সে কৃষ্ণপক্ষ।' তিনি শিশুর জন্মগ্রহণে এতই আনন্দিত হইয়াছিলেন যে, সে দিন যে যাহা চাহিয়াছিল, তাহাকেই তাহা মুক্তহস্তে প্রদান করিয়াছিলেন,—এমন কি প্রবাদ আছে তিনি বাদ্যকরগণকে গায়ের শাল পর্য্যন্ত খুলিয়া দিয়াছিলেন। এই সংবাদ লোক মুখে সহরময় রাষ্ট্র হইয়া পড়ায় নানাস্থান হইতে বাদ্যকরগণ আসিয়া প্রায় একমাস কাল কলিকাতার বাগবাজারস্থিত বসুপাড়া তোলপাড় করিয়া তুলিয়াছিল।

দুর্ভাগ্যবশতঃ জননীর স্তন্যপান গিরিশচন্দ্রের জীবনে ঘটিয়া উঠে নাই। ভূমিষ্ঠ হইবার সঙ্গে সঙ্গে তাঁহার জননীর কঠিন পীড়া হয়। সে রোগ দিন দিন এমনি বৃদ্ধি পাইতে থাকে যে তাঁহার জীবন সংশয়াপন্ন হইয়া দাঁড়ায়। কাজেই নবশিশুকে লালন পালন করিবার জন্য সূতিকাগারে একটা স্ত্রীলোকের আবশ্যক হয়। বাটীতে উমা নামে এক বাগ্‌দীর মেয়ে বাসন মাজিত, সে কাজ হইতে অবসর দিয়া, নবশিশুর লালন পালনের ভার তাহারই উপর অর্পিত হইল। গিরিশচন্দ্র সেই উমা বাগ্‌দিনীর স্তন্যপানে দিন দিন এই বিশ্বের বুকের উপর ধীরে ধীরে বাড়িতে লাগিলেন।*

আদর যত্নের কোনও অভাব না থাকিলেও দুঃখ গিরিশচন্দ্রের নিত্য সহচর ছিল। ভূমিষ্ঠ হইবার পর হইতেই দুঃখ যেন তাহাকে এক মহালিঙ্গনে আবদ্ধ করিয়া রাখিয়াছিল। তিনি সূতিকাগারে মাতৃস্তন্য পানে বঞ্চিত হইয়াছিলেন। তাহার পর যতই দিন যাইতে লাগিল ততই এক একটী নূতন আঘাতে তাঁহার সুকুমার শিশু-হৃদয় চূর্ণ-বিচূর্ণ হইবার মত হইয়াছিল।

তাঁহার ভূমিষ্ঠ হইবার পর ছয় মাস যাইতে না যাইতেই সংসারের মাথা তাঁহার জ্যেঠা মহাশয় ও ছোট ঠাকুরদাদা সমস্ত সংসারে হাহাকার তুলিয়া পরলোক গমন করিলেন। তাহার পর হইতে শেষ জীবন পর্য্যন্ত তিনি যে কত আঘাত সহ্য করিয়াছেন

---

* 'গোবরা' শীর্ষক গল্পে গিরিশচন্দ্র তাঁহার নিজের নব শৈশবের আভাস দিয়াছেন—'গৃহিণীর প্রসব করিয়া অবধি বড় অসুখ, ক্রমে রোগ দুঃসাধ্য হইয়া উঠিল। এদিকে নবজাত শিশুর নিমিত্ত 'মাই-দিউনী' পাওয়া যায় না। এক মা বাগ্‌দিনী,—মণি তার নাম, হাসপিটালে প্রসব করিয়া সেই দিনই আসিয়াছে ছেলেটা দুই ঘণ্টা বাঁচিয়াছিল মাত্র। বাগ্‌দিনী নব শিশুর মাই-দিউনী হইল।' গিরিশচন্দ্র অনেক সময়ে দাস-দাসীদের অপরাধে গুরুতর ভর্ৎসনা করিয়া আবার ক্রোধ থামিয়া গেলে হাসিয়া বলিতেন—'বাগ্‌দিনীর দুধ পেয়েছি বলে এমনি স্বভাব হয়েছে নাকি।' গিরিশ প্রসঙ্গ—১৪০ পৃষ্ঠা।

তাহার সংখ্যা হয় না। তথাপি তিনি একদিনের জন্যও নিজের কর্ত্তব্য হইতে বিচ্যুত হন নাই, আজীবন নিজের কর্ত্তব্য সাধন করিবার জন্য প্রাণপাত করিয়াছেন। বস্তুতঃ আমরা দেখিতে পাই যে, যাঁহারা কাল-চক্রে নিয়ত পরিবর্ত্তমান এই সংসারে উজ্জ্বল অবিনশ্বর কীর্ত্তিময়ূখ রাখিয়া গিয়াছেন, তাঁহাদের প্রায় সকলেরই জীবনযাত্রা প্রভাত হইতেই তুমুল ঝঞ্ঝাবিক্ষুব্ধ, কেহই স্নিগ্ধ মসৃণ নির্দ্বন্দ্ব শান্তিময় জীবন যাপন করিতে পারেন নাই। অনন্ত লীলাময় জগদীশ্বরের বোধ হয় লোক-পরীক্ষার এ এক অদ্ভুত লীলা। সেক্‌স্‌পীয়র, মোলেয়ার, ষ্টিফেনসন, ওয়াট, গুরুদাস, বিদ্যাসাগর সকলকেই জীবনে প্রতিপদে সংসারের সঙ্গে তুমুল সংগ্রাম করিতে করিতে অগ্রবর্ত্তী হইতে হইয়াছে। বস্তুতঃ অমাবস্যার অঞ্জন-নিবিড় তিমিরের অবসানে পূর্ণিমার স্নিগ্ধ সুধা-ধবল কিরণমালার ন্যায় দারুণ দুঃখান্তে বিমল সুখধারা বড় স্নিগ্ধ, বড় মধুর, বড় হৃদয়ঙ্গম, বড় উপভোগ্য।

পূর্ব্বেই বলিয়াছি বাল্যে গিরিশচন্দ্রের আদর ও যত্নের অভাব ছিল না। বাটীর সকলেই তাঁহাকে স্নেহ করিতেন, ভাল বাসিতেন। পিতার তিনি 'নয়নের মণি' ছিলেন। কোন দিনই তাহার কোন আবদার পিতার নিকট অগ্রাহ্য হয় নাই। কিন্তু জ্ঞান হইবার সঙ্গে সঙ্গেই গিরিশচন্দ্রের কেমন যেন একটা ধারণা হইয়াছিল যে, জননী তাঁহাকে একেবারেই দেখিতে পারেন না। সে ধারণা হইবার যে কোন হেতু ছিল না তাহা নহে। তিনি যখনই তাঁহার জননীর নিকট একটু আদর পাইবার আশায় গমন করিতেন তখনই তিনি তাহাকে দূর দূর করিয়া তাড়াইয়া দিতেন। যদি কোন দিন গিরিশচন্দ্রের জননী শুনিতেন যে তিনি কাহার প্রতি কুবাক্য প্রয়োগ করিয়াছেন, তাহা হইলে আর রক্ষা ছিল না। জননী নানাবিধ তিরস্কার করিয়া, অবশেষে তাহার মুখে গোময় পুরিয়া দিতেন। জননী তাহাকে দেখিতে পারেন না, ভালবাসেন না—এইটাই ছিল গিরিশচন্দ্রের সর্ব্বাপেক্ষা মনের দুঃখ—প্রাণের আফসোস। কিন্তু তাঁহার এই দুঃখ কেমন করিয়া ঘুচিয়াছিল, সেই ঘটনাটা লিপিবদ্ধ করিবার প্রলোভন কিছুতেই আমরা ত্যাগ করিতে পারিলাম না। গিরিশচন্দ্রের বয়স তখন প্রায় নয় বৎসর, সুতরাং লোকের কথাবার্ত্তার সারগ্রহণ করিবার মোটামুটি ক্ষমতা জন্মিয়াছে। সহসা একদিন তাঁহার গাল-গলা ফুলিয়া ভয়ঙ্কর জ্বর হইয়া পড়ে। জ্বরের 'অঘোরে' তিনি শুনিলেন তাঁহার জননী তাঁহার পিতাকে বলিতেছেন, "তুমি যেমন করে পার গিরিশকে বাঁচাও।" গিরিশচন্দ্রের পিতাও জানিতেন তাঁহার স্ত্রী গিরিশকে দেখিতে পারেন না। সুতরাং এই কথা শুনিয়া তিনি যেন একটু বিস্মিত স্বরে পত্নীর মুখের দিকে চাহিয়া জিজ্ঞাসা করিলেন, "তুমিত গিরিশকে মোটেই দেখতে পার না, তুমি তবে এত ব্যাকুল হচ্ছ কেন?" পতির এই প্রশ্নে স্নেহময় জননীর নয়নপল্লব অশ্রুজলে ছল্‌ ছল্‌ করিয়া উঠিল। তিনি অতি কাতর কণ্ঠে বলিয়া উঠিলেন, "আমি রাক্ষসী, একপুত্র খেয়েছি। গিরিশ আমার অষ্টম গর্ভের সন্তান, পাছে আমার দৃষ্টিতে কোনও অমঙ্গল হয়, তাই আমি ওকে কাছে আসতে দিতুম না, এলে দূর দূর করে তাড়িয়ে দিতুম। কোন দিন কোলে করিনি, কখনও একটা মিষ্টি কথা বলিনি,

আমার 'হেনেস্তায়' বাছা আমার কত কষ্ট পেয়েছে। আমার বুক ফেটে যাচ্ছে।" * জননীর প্রাণফাটা কথাগুলি শুনিয়া এক অভিনব আনন্দে গিরিশচন্দ্রের সমস্ত প্রাণটী ভরিয়া গেল, তাঁহার নয়ন বহিয়া আনন্দাশ্রু গড়িয়া পড়িতে লাগিল। এতদিনে তাঁহার বিষম ভুল ভাঙ্গিল, তিনি বুঝিলেন, জননী তাহাকে কত ভাল বাসেন। মাতার এই অসীম অনুপম ভালবাসার কথা স্মরণ করিয়া তিনি রোগের যন্ত্রণা পর্য্যন্ত ভুলিয়া গেলেন।

গিরিশচন্দ্রের জীবনে দুঃখ ও বিপদের অভাব ছিল না বটে, কিন্তু স্নেহ ও ভালবাসার অভাব কোন দিনই তাহাকে অনুভব করিতে হয় নাই। শেষ দিন পর্য্যন্ত ভক্তি, স্নেহ ও ভালবাসা তাঁহাকে ঘিরিয়াছিল। এ সৌভাগ্য হইতে তিনি কোন দিন বঞ্চিত হন নাই।

পিতা নীলকমলের গিরিশই ছিলেন প্রাণ। পুত্রের মুখ ভার দেখিলে তিনি জগৎ অন্ধকার দেখিতেন। একদিন তিনি সন্ধ্যার পূর্ব্বে আফিস হইতে ফিরিয়া আসিয়া দেখিলেন, গিরিশ কাঁদিতেছে। পুত্রকে কাঁদিতে দেখিয়া নীলকমল বাবুর মেজাজ একেবারে খারাপ হইয়া গেল। তিনি সম্মুখে যাহাকে দেখিলেন, তাহাকেই জিজ্ঞাসা করিলেন 'গিরিশ কাঁদ্‌ছে কেন?'

নীলকমল বাবুর জ্যেষ্ঠ ভাজ তথায় উপস্থিত ছিলেন। তিনিই দেবরের প্রশ্নের উত্তর দিলেন—'কি জানি ঠাকুরপো, তেষ্টা পেয়েছে বল্‌ছে, কিন্তু জল দিলে খাবে না, বড় বেয়াড়া ছেলে।'

নীলকমল বাবু পুত্রের দিকে ফিরিয়া আদর করিয়া জিজ্ঞাসা করিলেন, "গিরি, তেষ্টা পেয়েছে, তবে জল খাচ্ছিস নি কেন?"

গিরিশ অশ্রু-জড়িত কণ্ঠে উত্তর দিল, "জল খাবার তেষ্টা নয়, বাবা!"

নীলকমল বাবু হাসিয়া বলিলেন, "তবে কি খাবার তেষ্টা রে?"

গিরিশচন্দ্র মুখ ভার করিয়া উত্তর দিল—"শশা খাবার তেষ্টা।"

নীলকমল বাবু তখনই ভৃত্যকে ডাকিয়া বলিলেন, "ওরে, শিগ্‌গির বাজার থেকে একটা শশা কিনে নিয়ে আয়।"

গিরিশচন্দ্র তাড়াতাড়ি বলিয়া উঠিলেন, "আমার বাজারের শশার তেষ্টা নয়, বাবা।"

পুত্রের কথায় নীলকমল বাবুর কৌতূহল আরও বৃদ্ধি পাইল, তিনি জিজ্ঞাসিলেন "তবে আবার কি শশা?"

গিরিশচন্দ্র ঠোঁট ফুলাইয়া বলিলেন—"খিড়্‌কীর বাগানে যে শশা হয়েছে।"

---

* 'গোবরা' গল্পেও গোবরার মা' তা'র স্বামীকে বলিতেছে—'উমো (অর্থাৎ গোবরা) বড় অভাগা, এক দিনও স্তন দিতে পারি নাই। বৃদ্ধ বয়সের সন্তান, পাছে অকল্যাণ হয়, এই ভয়ে ওর প্রতি আমি চাই নাই, কখনও আদর করি নাই। পাছে তুমি তাড়না কর, এই ভয়ে আমি আগেই তাড়না করিতাম।" গিরিশচন্দ্রের অশোক নাটকেও কবিবর একই কথা, অশোখ জননী সুভদ্রাঙ্গীর মুখে অশোককে শুনাইয়াছেন। অশোক ১ম অঙ্ক, ২য় গর্ভাঙ্ক দেখ।

খিড়্কীর বাগানের শশার কথা শুনিয়া নীলকমল বাবু ভৃত্যকে খিড়্কীর বাগান হইতে শশা তুলিয়া আনিতে বলিলেন। কিন্তু এই শশাটা গিরিশচন্দ্রের জ্যাঠাইমা বাটীর বিগ্রহ শ্রীধরকে দিবেন সঙ্কল্প করিয়া বাটীর প্রত্যেক বালক বালিকাকে বিশেষ শাসন বাক্যে বলিয়া দিয়াছিলেন, এই শশাটীতে কেহ যেন হাত না দেয়, গাছের প্রথম ফল, এটী তিনি শ্রীধরকে দিবেন। গিরিশচন্দ্রের সেই শশা খাইবার 'তেষ্টা' শুনিয়া তিনি মহা রাগতস্বরে বলিলেন, "ও শশা আমি শ্রীধরকে দেব বলে রেখেছি। ওমা, সেই শশা খাবার জন্যে কান্না? ঠাকুর পো, ও শশা তুমি ওকে দিও না, যা ধরবে তাই!"

পুত্রবৎসল পিতা ভ্রাতৃজায়ার কথার উত্তরে মৃদু হাসিয়া বলিলেন, "বড় বউ, বালক যার জন্যে এত করে কাঁদ্ছে, ঠাকুর কি তা কখন তৃপ্তি করে খাবেন?"

দেবরের কথায় বড় বৌ আর কোন কথা কহিলেন না, তিনি কেবল মুখখানি ভার করিলেন।

ভৃত্য যাইয়া শশা তুলিয়া আনিল। গিরিশচন্দ্র শশাটী খাইয়া তবে সুস্থ হইলেন।

গিরিশচন্দ্রের বাল্যকাল হইতেই কেমন যেন স্বভাব ছিল, তাঁহাকে যেটী নিষেধ করা যাইত, সেইটীই করিবার জন্য তিনি একেবারে ব্যগ্র, অস্থির হইয়া উঠিতেন। শেষজীবন পর্য্যন্ত তিনি এই ভাবে চালিত হইয়া আসিয়াছেন।†

গিরিশচন্দ্রের খুল্ল পিতামহী অর্থাৎ ছোট ঠাকুর মা অতি চমৎকার রামায়ণ, মহাভারত, পুরাণের গল্প বলিতে পারিতেন। প্রত্যহ সন্ধ্যার পর বাটীর বালক বালিকারা তাহাকে ঘিরিয়া বসিত। তিনি তাহাদের রামায়ণ, মহাভারত, পুরাণ হইতে নানাবিধ গল্প বলিতেন। বালক গিরিশচন্দ্র সেই সকল গল্প শুনিতে শুনিতে একেবারে তন্ময় হইয়া যাইতেন। একদিন সন্ধ্যার পর তাঁহার ছোট ঠাকুর মা গল্প করিতে করিতে বলিলেন, 'কৃষ্ণ ব্রজপুরী ছেড়ে মথুরায় চলে গেলেন।' বালক গিরিশচন্দ্র তাড়াতাড়ি জিজ্ঞাসা করিলেন, "আবার কবে এলেন?"

পিতামহী ঘাড় নাড়িয়া বলিলেন, "আবার কবে এলেন কিরে! আর তিনি এলেন না।"

গিরিশচন্দ্রের চোখ ছল্ ছল্ করিয়া উঠিল। তিনি আবার জিজ্ঞাসা করিলেন, "আর এলেন না?"

পিতামহী ঘাড় নাড়িয়া বলিলেন, "না।"

বার বার তিনবার একই উত্তর শুনিয়া গিরিশচন্দ্র কাঁদিয়া ফেলিলেন। তাহার আর গল্প শোনা হইল না, তিনি কাঁদিতে কাঁদিতে তথা হইতে উঠিয়া চলিয়া গেলেন।

অনেক পীড়া-পীড়ি সত্ত্বেও তিনি বহুদিন আর তাঁহার ছোট ঠাকুরমার নিকটে গল্প

---

† গিরিশচন্দ্র নিজের এই ভাবটি তাঁহার চৈতন্যলীলায় নিমাই-এর বাল্যলীলায় বেশ পরিস্ফুট করিয়াছেন।

শুনিতে যান নাই, এমন কি তৎপরে বহুশাস্ত্র গ্রন্থ পাঠ করা সত্ত্বেও প্রবীণ বয়স পর্য্যন্ত কোন দিন তিনি শ্রীকৃষ্ণের মথুরা-লীলা পাঠ করেন নাই।

বাল্যকাল হইতেই গিরিশচন্দ্র ধর্ম্মকথা শুনিতে বড় ভালবাসিতেন। বিদ্যালয়ের পাঠ্যপুস্তকে কোন দিনই তাহার তাদৃশ মনোযোগ ছিল না। কিন্তু রামায়ণ, মহাভারত আগা-গোড়া কণ্ঠস্থ করিয়া ফেলিয়াছিলেন, এমন কি শেষ বয়স পর্য্যন্ত রামায়ণ মহাভারতের অনেক স্থান অবিকল আবৃত্তি করিতে পারিতেন।

শৈশবে পাঠশালায় পাঠ শেষ করিয়া সপ্তম বৎসর বয়সে গিরিশচন্দ্র গৌরমোহন আঢ্যের ওরিয়েণ্টাল সেমিনারীতে ভর্ত্তি হন। তথায় অতি অল্পদিন মাত্র পাঠ করিয়া তিনি সে স্কুল পরিত্যাগ করিয়া হেয়ার স্কুলে প্রবিষ্ট হ'ন। গিরিশচন্দ্রের বয়স যখন আট বৎসর তখন তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা নৃত্য গোপালের মৃত্যু হয়, তাহার পর একাদশ বৎসর বয়সে স্নেহময়ী জননী স্বর্গারোহণ করেন,* চতুর্দ্দশ বর্ষে পুত্রগতপ্রাণ পিতাও তাহাকে চিরদিনের মত ফেলিয়া স্বস্থানে চলিয়া যান। এই কয়েক বৎসরের ভিতর উপর্য্যুপরি আঘাতে তাঁহার হৃদয় একেবারে ভাঙ্গিয়া গেল। ফলতঃ প্রতিভাবান্ মনীষীদিগের উপরে বিধাতার এইরূপ অভিশাপ সর্ব্বত্রই প্রায় দেখা যায়; বাণভট্টও গিরিশচন্দ্র শোকের অতল বারিধি মধ্যে, সেক্সপীয়র ও মোলেয়ার দৈন্যের মহামরু-বক্ষে বাল্য হইতেই পরিবর্দ্ধিত। এই অভাবনীয় শোকপরম্পরায় গিরিশচন্দ্রের লেখাপড়াও বিশেষ ক্ষতি হইল। স্কুলে তিনি নাম মাত্র যাইতেন কেবল কিন্তু পাঠ্য পুস্তক একদিনের জন্যও খুলেন নাই। সর্ব্বমঙ্গলময় জগদীশ্বরের নিখিল বিধান পরিণামে জগতের পরম হিতকর। গিরিশচন্দ্র যদি বাল্যে মাতৃ-পিতৃ-হীন না হইতেন তাহা হইলে তিনি যে বংশে জন্মগ্রহণ করিয়াছিলেন তাহাতে তাঁহার অভিনয় কার্য্যে যোগদান করা কিছুতেই সম্ভব হইত না। † সুতরাং যে প্রতিভার বহ্নি তাঁহার ভিতরে স্ফুলিঙ্গাবস্থায় বর্ত্তমান ছিল, কালে সুদহ ইন্ধন ও অনুকূল সমীরের অভাবে তাহা নির্ব্বাণ প্রাপ্ত হইত এবং বঙ্গ নাট্যশালা যে তিমিরে সেই তিমিরেই রহিয়া যাইত।

বিশ্ববিধাতার কি অপূর্ব্ব বিধান বৈচিত্র! ঠিক দ্বাদশ শতাব্দী পূর্ব্বে হিরণ্যবাহু নদের (বর্ত্তমান শোণ) তীরে অবস্থিত প্রীতিকূটে ঠিক এইরূপ আর একটি তরুণ বালক কৈশোরে চতুর্দ্দশে জনক-জননীকে হারাইয়া ছিলেন। তিনিও চতুর্থ বর্ষে গর্ভধারিণীকে হারাইয়া অপার স্নেহের সাগর জনকের বক্ষে উভয় জনকজননীর স্নেহসুধা পান করিতে

* গিরিশচন্দ্রের জননী একটী মৃতা কন্যা প্রসব করিয়া পরলোক গমন করেন। গিরিশচন্দ্র সে দিনের সেই নিদারুণ স্মৃতি তাঁহার বুদ্ধদেব নাটকে বুদ্ধদেবের জন্ম ও তাঁহার জননীর মৃত্যুবর্ণনাচ্ছলে জীবন্ত ভাষায় লিপিবদ্ধ করিয়াছেন।—বুদ্ধদেব চরিত ১ম অঙ্ক, ১ম গর্ভাঙ্ক।

† গিরিশচন্দ্র নিজে বলিতেন—'যদি আমি অল্প বয়সে পিতৃমাতৃহীন হইয়া স্বাধীন না হইতাম, তাহা হইলে যে বংশে জন্মিয়াছি, অভিনয় কার্য্য কখনই অবলম্বন করিতে পারিতাম না। যখন ১৪ বৎসর বয়স, তখন আমি বাপ-মা উভয়কেই হারাইয়াছি।—গিরিশ প্রসঙ্গ—১৪৮ পৃষ্ঠা।

করিতে পরিবর্দ্ধিত হইতে হইতে সহসা চতুর্দ্দশ বর্ষে বিশাল বিশ্বমধ্যে একমাত্র স্নেহ-শান্তি-স্বস্তি-বিশ্রাম-বৃন্দাবন জনক নারায়ণ হারাইয়া অতল শোকসাগরে নিমগ্ন হইয়াছিলেন। তাহাকেও অশেষ প্রচণ্ড ঝটিকা বিক্ষোভে প্রতিমুহূর্ত্ত বিলোড়িত হইতে হইয়াছিল। পরিশেষে সংস্কৃতসাহিত্যোপবনে বিমল রজতধবল চিরোজ্জ্বল সুরভি সুধাবর্ষী কাব্যকুসুম প্রতিষ্ঠিত করিয়া চিরতরে অক্ষয় অমর হইয়া রহিয়াছেন। তিনি আর কেহ নহেন, আমাদের ভারতের নিত্য নব জ্যোতির্ম্ময় গদ্যকাব্য প্রতিষ্ঠাতা মহামহিমমণ্ডিত কবিকুলরবি বাণভট্ট। বস্তুতঃ কবিবর বাণভট্ট ও গিরিশচন্দ্রের জীবনী যেন একই ছাঁচে ঢালা ও একইভাবে পরিবর্দ্ধিত, তবে ফলে একজন সংস্কৃত গদ্যসাহিত্যের প্রকৃত পূর্ণাঙ্গরীতির আদি প্রতিষ্ঠাতা, আর একজন বর্ত্তমান সুসংস্কৃত বঙ্গনাট্যকলা ও রঙ্গালয়ের প্রকৃত আদি প্রতিষ্ঠাতা। এক্ষণে সৎ-সাহিত্যমন্দিরে উভয়ের মধ্যে কাহার আসন উচ্চতর, অধিকতর গৌরবমণ্ডিত?

# প্রথম উচ্ছ্বাস

## কৈশোর

—ঃ০ঃ—

### স্ফুলিঙ্গ

"মহতস্তেজসো বীজ বালোঽয়ং প্রতিভাতি মে।
স্ফুলিঙ্গাবস্থয়া বহ্নি রধাপেক্ষ ইব স্থিতঃ।।" কালিদাস।

"The child is the father of the man as morning shows the day"—Milton.

যে বৎসর গিরিশচন্দ্রের পিতৃবিয়োগ হয়, সেই বৎসর সিপাহী বিদ্রোহের দারুণ তাণ্ডবে সমস্ত দেশ টল মল করিতেছিল। বক্‌রিদের দিন জনরব উঠিল, মুসলমানেরা কলিকাতা আক্রমণ করিবে। কলিকাতাবাসীরা ভয়ে কাঠ হইয়া গেলেন, বাটী হইতে বাহির হইবারও বড় একটা কাহার সাহস হইল না—সকলেই যে যাহার গৃহে অর্গল আঁটিয়া বসিয়া রহিলেন। সেই ঘোর দুর্দ্দিনে স্কুল কলেজ সকলই বন্ধ হইয়া গেল। পিতৃমাতৃহীন হইবার পর তাঁহার এক 'জ্যেট্‌তুত' ভগিনীই গিরিশচন্দ্রের অভিভাবিকা হ'ন। তাঁহার নিকট গিরিশচন্দ্র ভর্ৎসনা অপেক্ষা আদরই বেশী পাইতেন। সিপাহীরা কলিকাতা আক্রমণ করিবে, এই সংবাদ গিরিশচন্দ্রের স্নেহময়ী ভগিনীর কর্ণে পৌঁছিবামাত্র, তিনি গিরিশচন্দ্রের স্কুলে যাওয়া বন্ধ করিয়া দিলেন, এবং প্রাণের ভাইটীকে নিজের অঞ্চলে ঢাকিয়াই যেন ভয়ে জড়সড় হইয়া দিন কাটাইতে লাগিলেন। গিরিশচন্দ্রও এই ভগিনীকে নিজের গর্ভধারিণীর ন্যায় স্নেহ ও ভক্তি করিতেন। জীবনে তিনি কখনও তাঁহার অবাধ্য হ'ন নাই, কিংবা তাঁহার অপ্রীতিকর কার্য্যে হস্তক্ষেপ করেন নাই। এই স্নেহময়ী ভগিনীই গিরিশচন্দ্রের সংসারে সর্ব্বময়ী কর্ত্রী ছিলেন।

সিপাহী বিদ্রোহ দমন হইবার পর গিরিশচন্দ্র আবার স্কুলে যাইতে আরম্ভ করিলেন বটে, কিন্তু স্কুলের 'ভাসা ভাসা' শিক্ষা কিছুই বুঝিতে চাহিতেন না, বুঝিতে পারিতেনও

---

* নল-দময়ন্তী নাটকে গিরিশচন্দ্র বিদূষকের মুখে বলাইয়াছেন—

'গুরুমশায় শালা যে কাণ মলে দিলে, নইলে ক, খ, শিক্‌তুম।

নল-দময়ন্তী। ৩য় অঙ্ক, ৫ম গর্ভাঙ্ক।

না। কাজে কাজেই শিক্ষকদিগের নিকটে তাহাকে প্রায়ই তাড়না খাইতে হইত।* কিন্তু তাড়না বা ভয় প্রদর্শনে কেহ কখনও গিরিশচন্দ্রকে কোন কর্ম্মে প্রবৃত্ত বা তাহা হইতে নিবৃত্ত করিতে পারে নাই। তাঁহার কেমন মনে মনে একটা ধারণা ছিল যে চাবুকে পশু বশ হইবে, মানুষ হইবে কেন? উপর্য্যুপরি শিক্ষকগণের নিকটে তাড়না খাইয়াও, বাড়ীতে বিশেষ কোন অভিভাবক না থাকায়, গিরিশচন্দ্র প্রবেশিকা পর্য্যন্ত পাঠ করিয়া ষোল বৎসর বয়সে বিদ্যালয় একেবারে চিরকালের মত পরিত্যাগ করিলেন। সেই সময় তিনি মনে মনে একটি অন্ধ বিশ্বাস পরিপোষণ করিতে লাগিলেন যে, স্কুলে লেখাপড়া শিখিয়া মানুষ কখনই প্রকৃত জ্ঞানী হইতে পারে না,—স্কুলের 'ভাসা ভাসা' শিক্ষার বিশেষ কোনই মূল্য নাই।

গিরিশচন্দ্র স্কুল পরিত্যাগ করিলেন বটে, কিন্তু তাঁহার প্রিয়বন্ধু (পশ্চাৎ সবজজ) ব্রজবিহারী ঘোষের প্ররোচনায় তিনি গৃহে অধ্যয়ন আরম্ভ করিলেন। প্রায় চারি বৎসর কাল তিনি গৃহের দ্বার রুদ্ধ করিয়া কেবলই অধ্যয়নে অভিরত রহিলেন। এই কয়েক বৎসর গ্রন্থই তাহার একমাত্র সঙ্গী ছিল। এই কয়েক বৎসরে তিনি সাহিত্য সংক্রান্ত ইংরাজী ও বাঙ্গালা ভূরি ভূরি পুস্তক অধ্যয়ন করিয়াছিলেন।

এই সময় তাঁহাদের বাটীর নিকটেই শ্রীযুক্ত ভগবতীচরণ গঙ্গোপাধ্যায় মহাশয়ের বাটীতে হাফ্ আকড়াই-এর বৈঠক উপলক্ষে এক বিশেষ সমারোহ উপস্থিত হয়। গিরিশচন্দ্রও হাফ্ আক্‌ড়াই শুনিবার জন্য ভগবতী বাবুর বাটীতে গমন করিয়াছিলেন। তথায় উপস্থিত হইয়া তিনি দেখিলেন যে, জনতা এরূপ অসম্ভব হইয়াছে যে ভিড়ভাড় ঠেলিয়া বাটীর ভিতর প্রবেশ করা এক দুরূহ ব্যাপার। অন্যান্য ধনাঢ্য নিমন্ত্রিত ব্যক্তিগণও তখন অতি কষ্টে সেই জনতা ভেদ করিয়া বাটীর ভিতর প্রবেশ করিতেছিলেন।

গিরিশচন্দ্র সেই জনতা ভেদ করিয়া বাটীর ভিতর প্রবেশ করিবার সুযোগ খুঁজিতে ছিলেন। ঠিক সেই সময় অতি সামান্য পরিচ্ছদধারী একটী ভদ্রলোক আসিয়া দ্বারে উপস্থিত হইলেন। তাঁহার আগমনের সঙ্গে সঙ্গে সেই বিরাট জনতার ভিতর একটা হৈচৈ আরম্ভ হইল,—চারিদিকে মহান্ উল্লাস ও অভ্যর্থনার ধুম পড়িয়া গেল। দেখিতে দেখিতে জনতা আপনা হইতেই সরিয়া যাইয়া তাঁহার প্রবেশের পথ করিয়া দিল, শত শত সম্ভ্রান্ত ব্যক্তি ছুটিয়া আসিয়া তাঁহার হাত ধরিয়া ভিতরে লইয়া গেলেন। জিজ্ঞাসা করিয়া গিরিশচন্দ্র জানিলেন, ইনি কবিবর ঈশ্বরচন্দ্র গুপ্ত, হাফ্ আক্‌ড়াই এতে গান বাঁধিবার জন্য নিমন্ত্রিত হইয়া আসিয়াছেন।

কবির এরূপ মহান্ সম্মান দেখিয়া তরুণ গিরিশচন্দ্রের কবি হইবার বড়ই সাধ হইল। তৎপরদিবসই তিনি ঈশ্বরচন্দ্র সম্পাদিত প্রভাকরের গ্রাহক হইলেন এবং ঈশ্বরচন্দ্রকে অন্তরে গুরুরূপে প্রতিষ্ঠিত করিয়া তাঁহারই পদানুসরণে কবিতা রচনায় প্রবৃত্ত হইলেন।

রচনা করিবার পর যে সকল কবিতা তাঁহার ভাল লাগিত, তাহাই তিনি বন্ধুবর্গকে পড়িয়া শুনাইতেন, আর যেগুলি ভাল লাগিত না তাহা তৎক্ষণাৎ ছিঁড়িয়া ফেলিতেন।

সেই সময়কার রচিত তাঁহার একখানি গান বা কবিতা তিনি যত্নে রক্ষা করেন নাই। সুবিখ্যাত নাট্যকার, অভিনেতা ও রঙ্গাচার্য্য শ্রীযুত অমৃতলাল বসু মহাশয় এক সময় বক্তৃতা কালে বলিয়াছিলেন, 'গিরিশবাবু যে সকল কবিতা ও গান লিখিয়া নষ্ট করিয়াছেন তাহা যদি কেহ যত্নে রক্ষা করিত তাহা হইলে সে বহুদিন পূর্ব্বে একজন কবি হইয়া যাইত।'

পিতৃ-বিয়োগের ঠিক এক বৎসর কাল পরে অর্থাৎ পঞ্চদশ বৎসর বয়সে গিরিশচন্দ্রের বিবাহ হয়। তাঁহার বিবাহের দিন কলিকাতায় এক প্রকাণ্ড অগ্নিকাণ্ড উপস্থিত হয়। নিম্‌তলায় একটা কাঠগোলায় সহসা আগুন লাগে। সেই আগুন প্রচণ্ডমূর্ত্তি ধারণ করিয়া ঝাঁকে ঝাঁকে ঘরবাড়ী ভস্মসাৎ করিয়া ক্রমে বাগ্‌বাজারের দিকে অগ্রসর হইতে থাকে। সকলেই অত্যন্ত ভীত,—শঙ্কিত, বিবাহের আমোদে যোগদান করিবার সামর্থ্য বড় একটা কাহার ছিল না। কিন্তু ভগবানের অনুগ্রহে অগ্নিদেব গিরিশচন্দ্রের খিড়্‌কীর বাগানপর্য্যন্ত আসিয়া ক্ষান্ত হইলেন। তথায় একটা বিপুলকায় তেঁতুল গাছ ছিল, তাহারই সহিত লড়াইএ অগ্নিদেবের সমস্ত শক্তি নিঃশেষ হইয়া গেল।

দুঃখের হাত হইতে গিরিশচন্দ্র একদিনের জন্যও অব্যাহতি পান নাই। বিবাহ করিয়া ভাবিয়াছিলেন সংসারী হইয়া সুখী হইবেন। কিন্তু বিধাতা বোধহয় তাঁহার জীবনে পারিবারিক সুখ লেখেন নাই। কিছুদিন যাইতে না যাইতেই করাল কাল একে একে তাঁহার সহোদর সহোদরাগণকে টানিয়া লইতে আরম্ভ করিল। তাঁহার জীবন আবার হাহাকারময় হইয়া উঠিল। কিন্তু শোকে কোন দিনই তিনি একেবারে বিচলিত হইয়া পড়েন নাই। শোক যতই তাঁহার হৃদয়ে শেলাঘাত করিয়াছে, ততই তাহার প্রতিভা উজ্জ্বল হইতে আরও উজ্জ্বলতর হইয়াছে, কেননা ঝঞ্ঝাবাত তরুলতাদিগকেই উন্মূলিত করিয়া থাকে, সুবিরাট মহীধরের কিছুই করিতে পারে না। গিরিশচন্দ্র নিজ মুখেই বলিয়া গিয়াছেন, 'জীবনে যে কখন দুঃখের আঘাত পায় নাই, কবিতার সাধনা তাহার বিড়ম্বনা,—বিশেষ নাটক রচনা। নাট্যকারকে নানা অবস্থায় পড়িয়া সত্যের উপলব্ধি করিতে হয়। প্রকৃত কবি নিজে যাহা অনুভব করেন না, তাহা লেখেন না। ঈশ্বরের কৃপায় আমি সংসারের ঘৃণ্য বেশ্যা ও লম্পট চরিত্র হইতে জগৎ-পূজ্য অবতার চরিত্র পর্য্যন্ত দর্শন করিয়াছি। এ সংসার এক প্রকাণ্ড রঙ্গালয়, নাট্যশালা তাহারই ক্ষুদ্র অনুকৃতি-মাত্র।'

গিরিশচন্দ্র পিতামাতার দুইটী গুণের অধিকারী হইয়াছিলেন। তিনি পিতার নিকট হইতে বিষয়-বুদ্ধি প্রাপ্ত হইয়াছিলেন ও মাতার নিকট হইতে কাব্যানুরাগ লাভ করিয়াছিলেন।*

---

* গিরিশ বাবু বলিতেন—"আমার পিতা একজন ভাল accountant ছিলেন, তাঁহার বিষয়-বুদ্ধি খুব প্রখর ছিল; আর আমার মাতা নিতান্ত কোমলহৃদয়া ছিলেন, শৈশব হইতেই ঠাকুর দেবতার গান শুনিতে বড়ই ভাল বাসিতেন। বৈষ্ণব ভিখারী বাড়ীতে আসিলে পয়সা দিয়া গান শুনিতেন। আমি পিতার নিকটে বিষয় বুদ্ধি ও মাতার নিকটে কাব্যানুরাগ পাইয়াছি।" গিরিশপ্রসঙ্গ —১৫৬ পৃষ্ঠা।

# দ্বিতীয় উচ্ছ্বাস

## যৌবন

—ঃ০ঃ—

### ইন্ধন সংযোগ

"Music is the vapour of Art. It is to poetry what reverie is to thought, what fluid is to liquid, what the ocean of clouds is to the ocean of waves. If another analogy is desired, it is the indefinite of this infinite. The same insufflation impels, sweeps away, transports and overwhelms it, fills it with agitation and gleams and unutterable sounds, saturates it with electricity, and causes it to give fourth sudden discharges of thunder".—Men of Genius.

পূর্ণ ষোল বৎসর বয়সে স্কুল ছাড়িয়া দিয়া বাইশ বৎসর বয়স পর্য্যন্ত গিরিশচন্দ্র বাহিরের বিশেষ কোন কার্য্যে যোগদান করেন নাই। এই কয়েক বৎসর কেবল অধ্যয়নই তাঁহার একমাত্র কার্য্য ছিল। পরিশেষে বাইশ বৎসর বয়সে আট্‌কিনসন টিলটন (Atkinson Tilton) কোম্পানীর আফিসের বুক্‌কিপার তাঁহার শ্যালক শ্যামপুকুর নিবাসী শ্রীযুক্ত ব্রজনাথ দেবের পরামর্শে গিরিশচন্দ্র প্রথমে ঐ আফিসে শিক্ষা নবিশভাবে প্রবিষ্ট হইলেন। তাহার কিছুদিন পরেই তিনি "আরজেন্সি সিনিজি" কোম্পানীর আফিসে সহকারী বুককিপারের পদপ্রাপ্ত হন। গিরিশ বাবুর পিতা নীলকমল বাবু একজন সুপ্রসিদ্ধ বুক-কিপার ছিলেন। গিরিশচন্দ্র পিতার সেই গুণের সম্পূর্ণ অধিকারী হইয়াছিলেন। আফিসে অতি শীঘ্রই তিনি একজন সুদক্ষ কর্ম্মচারী বলিয়া পরিগণিত হইয়া উঠিয়াছিলেন। বস্তুতঃ গিরিশচন্দ্র যে আফিসে যখনই চাকরী করিয়াছিলেন তখন সেই আফিসের মনিবদিগের বিশেষ প্রিয় পাত্র হইয়াছিলেন। তাহার একমাত্র কারণ মনিবের হিতের দিকে তাঁহার সর্ব্বদাই লক্ষ্য থাকিত। তিনি মনিবের হিতের প্রতি কিরূপ লক্ষ্য রাখিতেন তাহা নিম্নলিখিত ঘটনাটী হইতেই সম্যক্ বুঝিতে পারা যায়। গিরিশচন্দ্র তখন 'আটকিনসন্ টিলটনের' আফিসে কাজ করিতে ছিলেন। আটকিনসন্ টিলটনের

নীলের কাজ ছিল। আফিসের ছাদে নীল প্রায়ই শুকাইতে দেওয়া হইত ও আফিস বন্ধ হইবার পূর্ব্বে সমস্ত নীল গুদাম পুরিয়া রাখা হইত। একদিন বৃষ্টির কোন সম্ভাবনা নাই দেখিয়া নীল আর গুদামে তোলা হইল না, যেমন রূপে ছিল সেইরূপ ছাদেই রহিয়া গেল। কিন্তু রাত্রে আকাশ সহসা মেঘাচ্ছন্ন হইয়া আশু বৃষ্টি হইবার সম্ভাবনা হইয়া উঠিল। গিরিশচন্দ্র শুইতে যাইতে ছিলেন, কিন্তু আকাশের অবস্থা দেখিয়া আফিসের ছাদে নীল পড়িয়া আছে তাঁহার মনে পড়িল,—বৃষ্টি হইলে আফিসের বিস্তর টাকার লোকসান হইয়া যাইবে। তিনি আর কিছুতেই স্থির থাকিতে পারিলেন না, তখনি একখানি গাড়ী ভাড়া করিয়া আফিসের দিকে ছুটিলেন ও আফিসের দরওয়ানদিগকে তুলিয়া দ্বিগুণ মজুরী দিয়া কুলী সংগ্রহ করিয়া সমস্ত নীল গুদামে তুলিয়া তবে বাটী আসিয়া নিশ্চিন্ত হইয়া শুইলেন। পরদিন আফিসে যাইয়া গিরিশচন্দ্র দরওয়ানদিগের মুখে শুনিলেন, তিনি চলিয়া যাইবার কিয়ৎক্ষণ পরেই আট্‌কিনসন সাহেব স্বয়ং নীলরক্ষার জন্য ছুটিয়া আফিসে আসিয়াছিলেন ও দরওয়ানদিগের মুখে সমস্ত ব্যাপার শুনিয়া নিশ্চিন্ত হইয়া বাড়ী ফিরিয়াছিলেন। গিরিশচন্দ্র আফিসে প্রবিষ্ট হইবামাত্রই আট্‌কিনসন সাহেব তাহাকে ডাকিয়া পাঠাইলেন। তিনি সাহেবের নিকট উপস্থিত হইলেন। সাহেব তাঁহার কার্য্যের জন্য তাহাকে ভূরি ভূরি ধন্যবাদ প্রদান করিতে করিতে পার্শ্বস্থিত লোহার সিন্দুক খুলিয়া বলিলেন,—'তোমার কার্য্যের পুরস্কার স্বরূপ তোমার হস্তে যত ধরে ইহার ভিতর হইতে তিন আজলা টাকা তুলিয়া লও।'

এই আফিসের সহিত গিরিশচন্দ্রের সাহিত্য জীবনের একটা ক্ষুদ্র স্মৃতি বিজড়িত আছে। যখন তিনি এই আফিসে কার্য্যে নিযুক্ত ছিলেন, তখন অবসর কালে সেক্‌স্‌পীয়র কৃত ম্যাক্‌বেথের বাঙ্গালায় অনুবাদ করিতেন; নাটক খানির অধিকাংশই অনুবাদ হইয়া গিয়াছিল। কিন্তু দুঃখের বিষয় আটকিন্‌সনের আফিস ফেল হইয়া যাওয়ায়, তথাকার সমস্ত আস্‌বাবাদি বিক্রয় হইয়া যায়। ঐ সঙ্গে আফিসের ডেস্কের ভিতর রক্ষিত সেই খাতাখানি 'খোয়া' যায়। তাঁহার প্রথম উদ্যমের নিদর্শন এই খাতা খানি খোয়া যাওয়ায় গিরিশচন্দ্র বেশ দুঃখিত হইয়াছিলেন।

বাল্যকাল হইতেই গিরিশচন্দ্রের মনে মনে যাত্রা ও থিয়েটার করিবার একটা প্রবল ইচ্ছা ছিল, কিন্তু কোনও সুযোগ উপস্থিত না হওয়ায় এ পর্য্যন্ত তিনি তাহা কার্য্যে পরিণত করিতে পারেন নাই। ১৮৬৭ খৃষ্টাব্দে গিরিশচন্দ্র ও তাঁহার কতিপয় বন্ধু মিলিয়া বাগ্‌বাজারে একটা অবৈতনিক যাত্রার দল গঠিত করেন। মাইকেল মধুসূদন দত্তের "শর্ম্মিষ্ঠা" নাটক অভিনয়ের জন্য মনোনীত হয়। কিন্তু এই নাটকে যাত্রার উপযোগী কতগুলি গান বাঁধিবার প্রয়োজন হয়। গিরিশচন্দ্র ও তাঁহার বন্ধুগণ সেই গানগুলি গাঁথাইবার জন্য তখনকার বিখ্যাত সঙ্গীত রচয়িতা প্রিয়মাধব মল্লিককে ধরিয়া পড়েন। কিন্তু উপর্য্যুপরি ক্রমান্বয়ে সাত দিন হাঁটিয়া একখানিও গান গাঁথাইতে না পারিয়া, তাঁহারা বিশেষ দুঃখিত ও বিরক্ত হইয়া উঠেন। গিরিশচন্দ্র তাঁহার বন্ধু উমেশচন্দ্র

চৌধুরীকে বলিলেন, "না এত হাটাহাটি পোষাবে না। আয়, আমরা যেমন পারি নিজেরাই গান বাঁধিয়া লই!" মুখে যা বলা কাজেও তাই করা। দুই বন্ধু পরম উৎসাহে গান বাঁধিয়া ফেলিলেন। সেই প্রথম গিরিশচন্দ্রের রচিত গান জন সাধারণের সম্মুখে গীত হইল। ভগবদ্দত্ত যে অদ্ভুত প্রতিভা লইয়া গিরিশচন্দ্র জন্মগ্রহণ করিয়াছিলেন, সেই সর্ব্বতোমুখী প্রতিভার উন্মেষের এই প্রথম সূত্রপাত হইল।

যখন গিরিশচন্দ্র ও তাঁহার কয়েকটী বন্ধু মিলিয়া বাগবাজারে যাত্রার দল বসাইয়াছিলেন, সেই সময় পাইকপাড়ার রাজাদের বেলগাছিয়াবাগানের থিয়েটারে মহাসমারোহে মাইকেল মধুসূদনের নববিরচিত সুমার্জ্জিতরুচি ইয়োরোপীয় নাট্যকলানুমোদিত শর্ম্মিষ্ঠা, পদ্মাবতী প্রভৃতি নাটকের অভিনয় মহোল্লাসে চলিতেছিল, এবং কলিকাতার প্রায় সর্ব্বত্র অভিজাত-প্রাসাদে বহু আড়ম্বরে নাট্যাভিনয় হইতেছিল। যাত্রা প্রভৃতিতে আর বড় কাহারও অনুরুক্তি ছিল না।† তরুণ গিরিশচন্দ্রের মনেও একটী থিয়েটার সম্প্রদায় গঠিত করিবার ইচ্ছা ধীরে ধীরে জাগিয়া উঠিতে ছিল, এবং তাহা কার্য্যে পরিণত করিবার জন্য বরাবরই তিনি সুযোগ খুঁজিয়া আসিতেছিলেন।

'যাদৃশী ভাবনা যস্য সিদ্ধির্ভবতি তাদৃশী'—মানুষ যাহা আগ্রহভরে খুঁজিয়া থাকে ভগবান স্বয়ং তাহা মিলাইয়া দেন। গিরিশচন্দ্রের প্রাণের আগ্রহ শীঘ্রই সুযোগ মিলাইয়া দিল। ঠিক ঐ সময়ে তাঁহার বাল্যসুহৃৎ ও প্রতিবাসী শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, ধর্ম্মদাস সুর, রাধামাধব কর, মহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, আপালচন্দ্র বিশ্বাস, ঈশানচন্দ্র নিয়োগী প্রভৃতি বন্ধুদিগের সহিত মিলিত হইয়া, বাগ্‌বাজার মুখুজ্যে পাড়ায় অরুণচন্দ্র হালদারের বাড়ীতে একটি নাট্যসম্প্রদায়ের মহালা বসাইয়াছিলেন। নগেন্দ্রবাবুর সাদর নিমন্ত্রণে গিরিশচন্দ্র এই দলে যোগদান করিয়া, অচিরাৎ শিক্ষক ও নেতার পদ প্রাপ্ত হইলেন, ও অলোকসামান্য উৎসাহে ও অক্লান্ত পরিশ্রমে রায় দীনবন্ধু মিত্র বাহাদুরের 'সধবার একাদশী'র অভিনয় শিক্ষা দান করিতে লাগিলেন। এই সময় সুপ্রসিদ্ধ অভিনেতা অর্দ্ধেন্দুশেখর মুস্তফি মহাশয় আসিয়া তাঁহাদের দলে যোগদান করিয়া গিরিশচন্দ্রের সহকারী শিক্ষকের পদ গ্রহণ করেন। গিরিশচন্দ্র ঐ নাটকে নিমচাঁদের ভূমিকা গ্রহণ করিয়া এই প্রথম রঙ্গমঞ্চে অবতীর্ণ হন। তাঁহাদের সম্প্রদায়ের নাম হইয়াছিল—"The Bagbazar Ameteur Theatre." নিমচাঁদের ভূমিকা সুচারুরূপে সম্পন্ন করা একরূপ অসাধ্য বলিয়াই সকলের ধারণা ছিল। কিন্তু গিরিশচন্দ্রের অভিনয় দেখিয়া সকলেই একেবারে যুগপৎ বিস্মিত ও হর্ষপুলকিত হইয়া গিয়াছিলেন। স্বয়ং গ্রন্থকার দীনবন্ধুবাবু শতমুখে গিরিশচন্দ্রকে প্রশংসা করিয়াছিলেন। তাঁহাদের অভিনীত সধবার একাদশীতে প্রস্তাবনাটি গিরিশচন্দ্র নিজেই রচনা করিয়াছিলেন। দীনবন্ধু বাবুর নিকট সুখ্যাতি লাভ করিয়া সম্প্রদায়ের উৎসাহ আরও শতগুণ বাড়িয়া গেল। গিরিশচন্দ্র তাহার পর দীনবন্ধু বাবুর লীলাবতী অভিনয় করিবার জন্য তাঁহার দলকে প্রস্তুত করিতে লাগিলেন।

† বঙ্গ রঙ্গালয়ের ইতিহাস পশ্চাদ্‌প্রদত্ত আমাদের গিরিশ-প্রতিভায় দ্রষ্টব্য।

সেই সময় তাহারা শুনিলেন চুঁচুড়ায় সুপ্রসিদ্ধ ঔপন্যাসিক (পশ্চাৎ রায় বাহাদুর) বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ও সাহিত্যরথী অক্ষয়চন্দ্র সরকার মহোদয়দের শিক্ষকতায় কিছু কিছু বাদ দিয়া দীনবন্ধু বাবুর লীলাবতী নাটক অভিনীত হইতেছে। এই সংবাদ শুনিবামাত্র গিরিশচন্দ্র ও তাঁহার সম্প্রদায়ের সমস্ত লোক রীতিমত উত্তেজিত হইয়া উঠিলেন। তাঁহাদের বিশেষ রোক হইল, যেমন করিয়াই হউক অভিনয়নৈপুণ্যে চুঁচুড়ার দলকে হারাইতেই হইবে। গিরিশচন্দ্র তাঁহার বন্ধুবর্গের নিকট বলিলেন, 'চুঁচুড়ার দল নাটকের স্থানে স্থানে বাদ দিয়া অভিনয় করিতেছে, কিন্তু আমরা নাটকের একটী শব্দও বাদ না দিয়াই অভিনয় করিব।'

মহোৎসাহে মহালা চলিতে লাগিল। এদিকে শ্যামবাজারে শ্রীযুক্ত রাজেন্দ্রনাথ পালের বাটীতে শ্রীযুক্ত ধর্ম্মদাস সুর ও কার্ত্তিকচন্দ্র পাল মহোদয়দের দিবারাত্র অকাতর পরিশ্রমে একটী স্থায়ী রঙ্গমঞ্চ নির্ম্মিত হইল। সেই নবনির্ম্মিত রঙ্গমঞ্চে ১২৭৮ সালের বর্ষাকালে মহাসমারোহে ও অদম্য উৎসাহে লীলাবতীর প্রথম অভিনয় হইল। তখন এই সম্প্রদায়ের নূতন নামকরণ হইল—"The National Theatre." গিরিশচন্দ্র নায়ক ললিতের অংশগ্রহণ করিয়াছিলেন। অভিনয় রাত্রে বহু গণ্যমান্য ব্যক্তির সমাবেশ হইয়াছিল, এমন কি অভিনয় দেখিবার জন্য স্বয়ং গ্রন্থকার ও ডাক্তার মহেন্দ্রলাল সরকার তথায় উপস্থিত হইয়াছিলেন। অভিনয় দেখিতে দেখিতে দীনবন্ধু বাবু এমনই মুগ্ধ হইয়া পড়িয়াছিলেন যে, ছুটিয়া ষ্টেজের ভিতর আসিয়া বলিয়া উঠিয়াছিলেন "এবার চিঠী লিখ্‌বো দুয়ো বঙ্কিম," তাহার পর গিরিশবাবুকে সম্বোধন করিয়া বলিলেন, "আমার কবিতা যে এমন করে পড়া যায় তা আমি নিজেই জান্‌তুম না। Take this complement at least." বস্তুত, দীনবন্ধুবাবুর সেই সুদীর্ঘ কবিতাসমূহ গিরিশচন্দ্র যেভাবে আবৃত্তি করিয়াছিলেন সত্যই সেরূপ ভাবে আবৃত্তি করা অন্যের পক্ষে একেবারেই অসাধ্য। গিরিশচন্দ্রের শিক্ষায় শিক্ষিত থিয়েটার সম্প্রদায় "সধবার একাদশী ও লীলাবতী" নাটকের অভিনয় করিয়া জনসাধারণের নিকট একরূপ প্রতিষ্ঠালাভ করিয়াছিল যে, তাঁহাদের সম্প্রদায়ের অভিনয় দেখিবার জন্য এত লোক উপস্থিত হইত যে, স্থানাভাবে শত শত ব্যক্তিকে নিরাশ হইয়া ফিরিয়া যাইতে হইত।*

এখন সম্প্রদায় শ্রীযুক্ত ভুবনমোহন নিয়োগীর গঙ্গাতীরস্থ সুন্দর বৈঠকখানা বাটীতে নীলদর্পণের মহালা দিতেছিল। মহালা সম্পূর্ণ হইলে দর্শকবৃন্দের আগ্রহাতিশয্য দেখিয়া দলের সকলেই প্রস্তাব করিলেন যে সম্প্রদায়ে এখন হইতে টিকিট বিক্রয় করিতে আরম্ভ করা হউক। কিন্তু গিরিশচন্দ্র এ প্রস্তাবে সম্মত হইতে পারিলেন না। তিনি বলিলেন সম্প্রদায় এখনও ততদূর উপযুক্ত হইতে পারে নাই যাহাতে তাহারা টিকিট বিক্রয় করিয়া অভিনয় করিতে পারে।

---

* এই ন্যাশনাল থিয়েটারে তখন গিরিশবাবু ব্যতীত শ্রীযুক্ত অর্দ্ধেন্দুশেখর মুস্তফি, যোগেন্দ্রনাথ মিত্র, নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, মহেন্দ্রলাল বসু, মতিলাল সুর, রাধামাধব কর, অমৃতলাল মুখোপাধ্যায় (বেলবাবু), হিঙ্গল খাঁ (হেমবাবু) ও যদুনাথ ভট্টাচার্য্য প্রভৃতি বিশিষ্ট ব্যক্তিগণ অভিনয় করিতেন।

কিন্তু গিরিশচন্দ্রের এ কথা দলের কাহারও নিকট ভাল ঠেকিল না। তাঁহারা সকলেই একবাক্যে গিরিশচন্দ্রের কথা রক্ষা করিতে অসম্মত হইলেন, স্থিরমতি গিরিশচন্দ্র তখনই সম্প্রদায়ের সহিত সমস্ত সম্পর্ক পরিত্যাগ করিলেন। গিরিশচন্দ্র দল ছাড়িয়া দিবার পর 'ন্যাশনাল থিয়েটার' কোম্পানী পাথুরিয়াঘাটার মোড়ে মধুসূদন সান্যাল মহাশয়ের সুবৃহৎ বাটীর (এখন উহাকে ঘড়ীওয়ালা বাড়ী বলা হয়) সমগ্র চত্বরটি মাসিক ত্রিশ টাকা ভাড়ায় গ্রহণ করিলেন, এবং ঐখানেই ধর্ম্মদাস বাবু অক্লান্তভাবে দিবারাত্র পরিশ্রম করিয়া একটী নব নাট্যশালা নির্ম্মাণ করিলেন। তৎপরে ১২৭৯ সালের ২৩শে অগ্রহায়ণ শনিবার রজনীতে প্রথম 'নীলদর্পণের' অভিনয় হয়। এই সময়ে সুবিখ্যাত রঙ্গনাট্যকার ও নাট্যাচার্য্য অমৃতলাল বসু মহাশয় এই দলে যোগ দেন। তিনি ও বেলবাবু প্রথমে স্ত্রীচরিত্রের অভিনয় করিতেন। কিন্তু ইঁহাদের অভিনয় এত স্বাভাবিক ও মধুর হইত যে, পশ্চাৎ স্ত্রী অভিনেতৃগণও তাদৃশ অকৃত্রিম ও মনোহর অভিনয় দেখাইতে পারে নাই। অর্দ্ধেন্দু বাবুর ঝী, অমৃতবাবুর সৈরিন্ধ্রী ও বেলবাবুর সারদাসুন্দরীর অভিনয় নিখুঁত ও নিরূপম হইয়াছিল। ক্রমে এই কোম্পানী টিকিট বিক্রিয় করিয়া দীনবন্ধুবাবুর জামাইবারিক, নবীন তপস্বিনী, বিয়ে পাগ্‌লা বুড়ো প্রভৃতি কয়েকখানি নাটকের অভিনয় করিলেন। অতঃপর সম্প্রদায় মাইকেলের কৃষ্ণকুমারী নাটক অভিনয় করিবার জন্য নির্ব্বাচিত করিলেন। এতদিন বিনা গিরিশচন্দ্রে মহালা চলিয়া আসিতেছিল, কিন্তু কৃষ্ণকুমারী নাটক অভিনয় করিতে হইলে গিরিশচন্দ্রের আবশ্যক। কৃষ্ণকুমারী নাটকের ভীমসিংহের ভূমিকা (part) গিরিশচন্দ্র ব্যতীত অপরের গ্রহণ করা অসম্ভব। কাজেকাজেই সম্প্রদায়কে বাধ্য হইয়া আবার গিরিশচন্দ্রকে যাইয়া ধরিয়া পড়িতে হইল। গিরিশচন্দ্রও বন্ধুবর্গের অনুরোধ এড়াইতে পারিলেন না, অবৈতনিক ভাবে তিনি আবার সম্প্রদায়ে যোগদান করিলেন।† গিরিশচন্দ্র তাঁহার নাম প্রকাশে সম্মত না হওয়ায় কৃষ্ণকুমারী নাটকের হ্যাণ্ডবিলে এইরূপ লিখিত হইত, 'ভীমসিংহ A distinguished amateur.' প্রাতঃস্মরণীয় রাণীভবানীর প্রপৌত্র নাটোরের মহারাজা চন্দ্রনাথ রায় বাহাদুর কৃষ্ণকুমারী নাটকে আপনার রাজপরিচ্ছদ স্বয়ং গিরিশচন্দ্রকে পরাইয়া দিয়াছিলেন। নাট্য জগতে এ সৌভাগ্য কোন অভিনেতার ভাগ্যে আজি পর্য্যন্ত ঘটে নাই। ন্যাশনাল থিয়েটারে যথেষ্টই আয় হইতে ছিল, কিন্তু কিছুদিনের মধ্যেই সভ্যগণের মধ্যে আত্মবিচ্ছেদ ঘটায় দুইটী দলের সৃষ্টি হইল, তবে এই বিচ্ছেদ অধিকদিন স্থায়ী হয় নাই। শীঘ্রই আবার উভয়দল সম্মিলিত হইয়া শ্রীযুক্ত ভুবনমোহন নিয়োগীর স্বত্বাধিকারিত্বে, এক্ষণে যে স্থানে মিনার্ভা থিয়েটার কোম্পানী মহাসমারোহে চলিতেছে, সেই জমিতেই "গ্রেট ন্যাশনাল থিয়েটার" নাম দিয়া একটী সুবৃহৎ স্থায়ী রঙ্গালয় নির্ম্মাণ করিলেন। ১৮৭৩

† এই সময়কার ঘটনাগুলি বিভিন্ন গ্রন্থে বিভিন্নভাবে বর্ণিত দেখা যায়। কেহ কেহ গিরিশবাবুর দোষ দিতেও পশ্চাৎপদ নহেন। পশ্চাৎপ্রদত্ত গিরিশ প্রতিভার প্রথম কাণ্ডে বঙ্গরঙ্গালয়ের ইতিহাস বিবেকে বিষয়গুলি বিশদভাবে আলোচ্য।

খৃষ্টাব্দ ৩১শে ডিসেম্বর গ্রেট ন্যাশন্যাল থিয়েটার খোলা হয়। ইতিপূর্ব্বে সান্যাল বাড়ীতে গ্রেট ন্যাশনাল থিয়েটারের অভিনয় দেখিয়া আসিয়া ছাতুবাবুর দৌহিত্র শ্রীযুক্ত শরচ্চন্দ্র ঘোষ সাধারণ থিয়েটার করিতে প্রলুব্ধ হইয়া মাইকেল মধুসূদন দত্ত, পণ্ডিত সত্যব্রত সামশ্রমী, Mr. O. C. Dutt প্রভৃতির পরামর্শ মত ১৮৭৩ খৃষ্টাব্দের আগষ্ট মাসে 'বেঙ্গল থিয়েটার' নাম দিয়া বিডন ষ্ট্রীটে ছাতুবাবুর মাঠে এক নূতন নাট্যশালা নির্ম্মাণ করাইয়া প্রথম অভিনয় করেন। শ্রীযুক্ত বিহারীলাল চট্টোপাধ্যায় ও শরতবাবু ইহার প্রধান উদ্যোক্তা। ইঁহারাই প্রথমে স্ত্রীলোক অভিনেত্রী নিয়োজিত করিয়া স্ত্রীভূমিকায় অবতীর্ণ করান। ইহাদের অনুকরণে ১৮৭৪ খৃষ্টাব্দে গ্রেট ন্যাশনাল থিয়েটারে স্ত্রী অভিনেত্রী নিয়োজিত হয় এবং উহাদের দ্বারা ভুবনবাবুর সম্পাদিত 'সতী কি কলঙ্কিনী' গীতিনাট্য অভিনীত হয়। গিরিশচন্দ্র প্রথমে এদলে ছিলেন না। পরে অনুরোধে পড়িয়া মাঝে মাঝে আসিয়া অবৈতনিক ভাবে অভিনয় করিতেন। এই সময় অনুমান ১৮৭৪ খৃষ্টাব্দে তিনি বঙ্কিমবাবুর মৃণালিনী নাটকাকারে পরিবর্ত্তিত করেন এবং Charitable Dispensary, বিলাতীবাবু, Public Subscription list, Green room of a private Theatre, মডেলস্কুল, ক্যাম্পবেল সাহেবের সবডিপুটি Examination, এবং Hog & Bull নামক কয়েক খানি রঙ্গনাট্য অভিনয়ার্থ রচনা করেন।*

এই সময় গিরিশচন্দ্রের হোমিওপ্যাথিক চিকিৎসার প্রতি বিশেষ অনুরাগ জন্মিয়াছিল। সুপ্রসিদ্ধ চিকিৎসকগণের পুস্তকসকল পাঠ করিয়া ও পাড়ার দীন দরিদ্রদিগের চিকিৎসা করিয়া এই চিকিৎসা শাস্ত্রে তিনি বেশ পারদর্শী হইয়া উঠেন। তিনি এই চিকিৎসায় এরূপ যশ ও প্রতিপত্তি লাভ করিয়াছিলেন যে, প্রবাদ আছে একদিন তাঁহাদের পাড়ায়ই একটী ভদ্রলোক তাহার এক বৃদ্ধা আত্মীয়াকে গঙ্গাতীরস্থ করেন। গিরিশচন্দ্র সেই শোচনীয় অবস্থা দেখিয়া তাহাকে ঔষধ দিবার প্রস্তাব করেন। গিরিশ বাবুর এই প্রস্তাবে সত্যই সেই ভদ্রলোকটী রীতিমত ভীত হইয়া পড়িয়াছিলেন। পাছে গিরিশচন্দ্রের চিকিৎসায় রোগী আরোগ্যলাভ করে, পাছে আবার তাহাকে গৃহে আনিতে হয়, এই আশঙ্কায় তিনি আর গিরিশচন্দ্রের সহিত দেখা পর্য্যন্ত করেন নাই। গিরিশচন্দ্র যাহাদের ঔষধ দিতেন তাহাদের ফলাফলের সংবাদ দিবার জন্য বিশেষ করিয়া বলিয়া দিতেন, কিন্তু অধিকাংশ রোগীই সময়ে ফলাফল জ্ঞাপন করিত না, এমন কি ভাল হইয়াও তাঁহার সহিত সাক্ষাৎ পর্য্যন্ত করিত না। এই সকল কারণে মানুষের উপর বিরক্ত হইয়া গিরিশচন্দ্র হোমিওপ্যাথিক চিকিৎসা শীঘ্রই একরূপ ছাড়িয়া দিয়াছিলেন।

---

* তখন সহরে যে সকল দৈনিক ঘটনা ঘটিত তাহা হইতেই প্রহসনের অভিনয়ের বিষয় নির্ব্বাচিত হইত। ইহার জন্য পূর্ব্ব হইতে বিশেষ আয়োজন হইত না। অনেক বিষয়ের কথা লিখিয়াও রাখা হইত না। গিরিশবাবুর উপদেশ মত অর্দ্ধেন্দুবাবু, অমৃতবাবু, মহেন্দ্রবাবু ও সময় সময় স্বয়ং গিরিশবাবুও আপনাদের বক্তব্য স্থির করিয়া লইয়া ষ্টেজে বাহির হইয়া পড়িতেন।

১৮৭৩ খৃষ্টাব্দের শেষভাগে শ্রীযুক্ত ভুবনমোহন নিয়োগী নানাকারণে ন্যাশনাল থিয়েটারের স্বত্বাধিকারিত্ব ছাড়িয়া দিয়া সম্প্রদায়ের সভ্যগণের মধ্যে উক্ত রঙ্গালয় ভাড়া দেন।* সম্প্রদায়ের সভ্যগণ রঙ্গালয় ভাড়া লইয়া অধ্যক্ষতার ভার গিরিশচন্দ্রের উপরই অর্পণ করিয়াছিলেন।

গিরিশ্চন্দ্র এই রঙ্গালয়ের অধ্যক্ষতা গ্রহণ করিয়া মেঘনাদ বধ, পলাশীর যুদ্ধ, বিষবৃক্ষ, দুর্গেশনন্দিনী প্রভৃতি কাব্য ও উপন্যাস নাটকাকারে পরিবর্ত্তিত করেন এবং নিজে আগমনী, অকালবোধন, দোললীলা প্রভৃতি কয়েকখানি গীতিনাট্য অভিনয়ার্থ রচনা করেন। বস্তুতঃ নাট্যাভিনয়ে গীতিনাট্যের স্থান অতি উচ্চ। কিন্তু আমাদের দেশে যাত্রা, কবি, পাঁচালী প্রভৃতির প্রতি ঘৃণাবশতঃ সঙ্গীতপ্রধানরূপকে অশ্রদ্ধাবশতই হউক, অথবা সুরুচিসঙ্গত বর্ত্তমান সুসংস্কৃত গীতিনাট্য রচনায় নাট্যকারদের অক্ষমতা প্রযুক্তই হউক, বঙ্গরঙ্গালয়ে ইতিপূর্ব্বে ভূরি ভূরি নাটক ও প্রহসনের অভিনয় হওয়া সত্ত্বেও এপর্য্যন্ত ভুবনবাবুর সম্পাদিত 'সতী কি কলঙ্কিনী' ব্যতীত অন্য কোনও গীতিনাট্য অভিনীত হয় নাই। 'সতী কি কলঙ্কিনী'ও যাত্রার গন্ধপূর্ণ। দৃশ্যকাব্যের পূর্ণাঙ্গতাসম্পাদন উদ্দেশ্যে নবীন নাট্যকার গিরিশচন্দ্র নিতান্ত দুঃসাহসে বুক বাঁধিয়া গীতিনাট্য প্রণয়নে নিরত হইলেন। তাঁহার সর্ব্বতোমুখী প্রতিভার প্রবল উচ্ছ্বাসে ক্রমে ক্রমে এক একখানি নাটকের পর পর এক একখানি অভিনব গীতিনাট্য বিরচিত হইয়া রঙ্গালয়ে অভিনীত হইতে লাগিল। এই নব গীতিনাট্যের অভিনয়ে বাঙ্গালায় আবার গীতিনাট্যের সমাদর ফিরিয়া আসিল। লণ্ডনে কবিচূড়ামণি সেক্সপীয়র ও ঠিক এইরূপে ক্রমে ক্রমে নাট্যকলার পূর্ণতা প্রতিষ্ঠিত করিয়াছিলেন। নাটক অভিনয়েও গিরিশচন্দ্র মেঘনাদবধে মেঘনাদ ও রাম, পলাশীর যুদ্ধে ক্লাইব, বিষবৃক্ষে নগেন্দ্রনাথ, দুর্গেশনন্দিনীতে জগৎসিংহ, মৃণালিনীতে পশুপতি প্রভৃতির ভূমিকা গ্রহণ করিলেন। এই সকল ভূমিকায় অভিনয়-চাতুর্য্যে তাঁহার গৌরব সমস্ত বাঙ্গালা দেশে ছড়াইয়া পড়িল। মেঘনাদ ও রাম দুইটী ভূমিকাই তিনি অভিনয় করিতেন। এক ব্যক্তি দ্বারা এইরূপ দুইটী বৈষম্যময়ী ভূমিকা এত সুন্দরভাবে অভিনীত হইতে দেখিয়া দর্শকমণ্ডলী আনন্দে ও বিস্ময়ে একেবারে অবাক্ হইয়া গিয়াছিলেন। বস্তুতঃ নবীন যুবক হইলেও গিরিশচন্দ্র এই সামান্য দুই তিন বৎসরের অভিজ্ঞতায় কি অভিনয়-কৌশলে, কি দৃশ্যপট ও পরিচ্ছদ পারিপাট্যে, কি নৃত্যগীত প্রদর্শনে, কি নাটকাদি রচনানৈপুণ্যে রঙ্গালয়ে এক নবযুগের অবতারণা করিয়া তুলিলেন। তাঁহার উদ্ভাবিত অভিনয়ে স্বাভাবিকতার সঙ্গে কলাবিজ্ঞানের ক্রমবিকাশ

* গ্রেট ন্যাশন্যাল থিয়েটার প্রথমে গিরিশবাবু, তাহার পর তাঁহার শ্যালক শ্রীযুক্ত দ্বারকানাথ দেব, তাহার পর শ্রীযুক্ত কেদারনাথ চৌধুরী, তাহার পর শ্রীযুক্ত মহেন্দ্রলাল বসু, তাহার পর শ্রীযুক্ত কৃষ্ণধন বন্দ্যোপাধ্যায় ভাড়া লইয়াছিলেন। তাহার পর উহা বিক্রীত হইয়া গেলে শ্রীযুক্ত প্রতাপচাঁদ জহুরী ক্রয় করেন।

ছিল, তাঁহার চরিত্রাঙ্কনে পুরাতনের ভিতর নবজীবন উচ্ছ্বসিত হইয়া দর্শককে এক অভিনব সৌন্দর্য্যসাগরে পুরিয়া রাখিত, তাঁহার দৃশ্যাদি ও পরিচ্ছদ প্রকটনে নাট্যামোদিমাত্রই জীবন্ত চিত্র দেখিয়া যুগপৎ প্রীত ও মোহিত হইয়া থাকিতেন, পরিশেষে তাঁহার নাট্যে নৃত্য কিংবা সঙ্গীতের প্রকৃত স্থলে প্রয়োগ হইত বলিয়া অভিনয় স্থলে সভ্যগণ বাস্তবিকই চমৎকৃত ও তন্ময় হইয়া যাইতেন। সংক্ষেপে তাঁহার রঙ্গালয়ে বৃথাড়ম্বর, এবং অস্থানে রসসমাবেশ, অভিনয়ে মুদ্রাদোষ প্রভৃতি আদৌ ছিল না। তাঁহার বন্ধু ও শিষ্যগণ প্রত্যেকেই এক একজন সুনিপুণ অভিনেতা হইয়া উঠিয়াছিলেন, এবং পরবর্ত্তী কালে তাঁহারা প্রায় সকলেই অভিনয়ের এক এক বিভাগে আদর্শ বলিয়া গণ্য হইয়াছিলেন।

পূর্ণ ত্রিশ বৎসর বয়সে গিরিশচন্দ্রের পত্নীবিয়োগ হয়। স্ত্রীবিয়োগ তাহাকে বড়ই বিচলিত করিয়া ফেলে।* তখন তাঁহার কলিকাতায় অবস্থান একেবারে অসহ্য হইয়া উঠিয়াছিল। গিরিশচন্দ্র চেষ্টা করিয়া ফ্রাইবার্জার কোম্পানীর বুককিপার হইয়া কোম্পানীর কার্য্যের জন্য কলিকাতা ছাড়িয়া ভাগলপুর রওনা হ'ন। ভাগলপুর যাইয়া শূন্য, শ্মশান-তুল্য গৃহের অসহ্য স্মৃতির হাত হইতে কতকটা পরিত্রাণ পাইলেন বটে, কিন্তু তখন তাঁহার সময়টা নিতান্তই মন্দ চলিতেছিল। বিপৎ বিপদ্‌-অনুবন্ধিনী—কিছুদিন ভাগলপুরে কার্য্য করিবার পরই একদিন রাত্রে চোরে তাঁহার সর্ব্বস্ব চুরি করিয়া লইয়া যায়,—পরিধেয় বস্ত্র ব্যতীত আর কিছুই রাখিয়া যায় না। সুদূর বিদেশে এরূপ অবস্থায় পড়িলে মানুষের মনের অবস্থা যে কি হয় তাহা অন্তর্য্যামী ব্যতীত অপরের অনুভব করা অসাধ্য। গিরিশচন্দ্র নিজমুখে বলিয়াছেন, "আমাদের পাড়ার এক প্রতিবাসী ভাগলপুরে থাকিতেন। চোরে সর্ব্বস্ব চুরি করিয়া লইয়া যাইবার পর আমি তাঁহার নিকট গিয়া দশটী টাকা ঋণ প্রার্থনা করি। ভদ্র লোকটী উত্তর দিলেন 'আমি তোমায় দশটাকা ধার দিতে পারি না, তবে পাঁচটি টাকা দান করতে পারি।' তখন আর উপায় নাই, সেই ভিক্ষার দান লইয়াই গৃহে ফিরিলাম। অতি দুঃখেও আমার চক্ষে কখনও সহজে জল পড়ে নাই; কিন্তু এই ভিক্ষা গ্রহণ করিতে আমার চোখ ফাটিয়া জল বাহির হইয়াছিল। পরে যখন সেই

---

* গিরিশচন্দ্রের 'প্রতিধ্বনি' নামক কাব্যে প্রকাশিত 'আজি' নামক কবিতায় তিনি সেই সময়ের স্মৃতি এইরূপে লিখিয়া গিয়াছেন ঃ—

তিন দশ পূর্ণকায় অতীত যৌবন,
তিন দশ পূর্ণকায়, জীবন প্রবাহ ধায়,
মহাকাল মহার্ণব সহ সম্মিলন।
* * * * * * * *
শৈশব সুখের স্বপ্ন নাহি সে এখন,
যৌবনে ঢালিয়া কায়, গেয়েছিনু প্রমদায়,
ম'লে কি ভুলিব তার প্রথম চুম্বন!

ঐ কাব্যের 'আঁধার' কবিতায়ও ভাব বেশ পরিস্ফুট হইয়াছে।

ভদ্রলোকটী কলিকাতায় আসেন আমি তখন তাহাকে টাকা পাঁচটী ফিরাইয়া দিয়া আসি। টাকা ফেরত দিবার সময় ভদ্রলোকটী বলিয়াছিলেন, 'তোমায় তো এ টাকা দান করিয়াছি।' এ কথার উত্তর আমার জিহ্বায় আসিয়াছিল, কিন্তু যেরূপেই হউক উপকৃত হইয়াছি, তাই কিছু না বলিয়া টাকা পাঁচটি তাঁহার কাছে রাখিয়া নমস্কার পূর্ব্বক চলিয়া আসিলাম।"

ভাগলপুরে অবস্থান কালে গিরিশচন্দ্র অবসর কালে ক্রমশঃ 'ধুতুরা', 'আঁধার', 'চাতক', 'শৈশব-বান্ধব' ও 'হল্‌দীঘাটের যুদ্ধ' রচনা করিয়াছিলেন। এই সকল কবিতা "নলিনী" নামক মাসিক পত্রিকায় সেই সময় প্রকাশিত হইয়াছিল। ভাগলপুর হইতে ফিরিবার পর গিরিশচন্দ্র পার্কার কোম্পানীর আফিসে দেড়শত টাকা বেতনে বুক-কিপারের কার্য্যে নিযুক্ত হ'ন। গিরিশচন্দ্র যখন পার্কার কোম্পানীর আফিসে কাজ করিতেছিলেন, সেই সময় প্রতাপচাঁদ জহুরী গ্রেট ন্যাশনাল থিয়েটারের স্বত্বাধিকারী হয়েন। তিনি ঐ থিয়েটারের স্বত্বাধিকারী হইয়া গিরিশচন্দ্রকে উহার ম্যানেজার করিবার জন্য বিশেষ 'জেদাজেদী' করিতে লাগিলেন। গিরিশচন্দ্র আন্তরিক নাট্যানুরাগ বশতঃ প্রতাপচাঁদের অনুরোধ উপেক্ষা করিতে পারিলেন না। তিনি আফিসের কার্য্য পরিত্যাগ করিয়া একশত টাকা বেতনে গ্রেট ন্যাশনাল থিয়েটারে ম্যানেজারের পদ গ্রহণ করিলেন। থিয়েটারের কার্য্যে এই তাঁহার সর্ব্ব প্রথম বেতন গ্রহণ। ১২৮৭ ও ১২৮৮ সালে তিনি এই রঙ্গালয়ের অভিনয়ের জন্য নিম্নলিখিত নাটক ও গীতি-নাটক রচনা করেন ঃ—মায়াতরু, মোহিনীপ্রতিমা, আলাদিন, আনন্দ রহো, রাবণ বধ, সীতার বনবাস, পাণ্ডবের অজ্ঞাতবাস, অভিমন্যু বধ, সীতাহরণ, রামের বনবাস, সীতার বিবাহ, লক্ষ্মণ বর্জ্জন, মলিন মালা, ব্রজবিহার প্রভৃতি।* এই সময়ে রমেশবাবুর 'মাধবীকঙ্কণ' ও গিরিশবাবু নাটকাকারে পরিবর্ত্তিত করিয়া থিয়েটারে অভিনয়ের জন্য প্রদান করেন। মাধবীকঙ্কণে গিরিশচন্দ্র একাদিক্রমে সাতটী ভূমিকা গ্রহণ করিয়া অভিনয় নৈপুণ্যের পরাকাষ্ঠা দেখাইয়াছিলেন। প্রায় দুই বৎসর কাল এই থিয়েটারে কার্য্য করিবার পর অভিনেতা অভিনেত্রীগণের বেতন বৃদ্ধি লইয়া প্রতাপচাঁদের সহিত গিরিশচন্দ্রের কথান্তর হওয়ায়, তিনি এই থিয়েটারের কার্য্য পরিত্যাগ করেন। গিরিশচন্দ্র গ্রেট ন্যাশনাল থিয়েটারের সম্পর্ক পরিত্যাগ করিবার অল্পদিন পরেই আবার তিনি তাঁহার বন্ধু ও

---

* প্রতাপ জহুরীর গ্রেট ন্যাশনাল থিয়েটারে ম্যানেজার হইয়া গিরিশচন্দ্র প্রথম নাটক লিখিতে আরম্ভ করেন। ইতি পূর্ব্বে মাইকেল ও দীনবন্ধুর নাটক অভিনয় করিতেন ও সময় সময় বঙ্কিমচন্দ্রের উপন্যাস নাটকাকারে পরিবর্ত্তিত করিয়াও অভিনয় করিতেন। গীতি নাট্যের অভাবে নিজে গীতিনাট্য লিখিতেন। আবশ্যকমত সময় সময় তৎকালীয় প্রহসন লিখিয়া দিতেন। কিন্তু এক্ষণে দেখিলেন নাট্যশালার প্রধান উপাদান নাটকের বড়ই অভাব। তাই আবার অদম্য উদ্যম ও পূর্ণ আশা বুকে লইয়া 'রাবণবধ' নাটক রচনা করিয়া কম্পিতবক্ষে রঙ্গমঞ্চে উপস্থাপিত করেন। অভিনয়ে পূর্ণ কৃতকার্য্যতা লাভ করিয়া, নবোৎসাহে আবার নূতন নাটক লিখিতে আরম্ভ করিলেন।

শিষ্যবর্গ লইয়া গুর্ম্মুখ রায়ের স্বত্বাধিকারিত্বে নূতন সম্প্রদায় গঠিত করিয়া ৬৮ নং বিডনষ্ট্রীটে একটী নূতন থিয়েটারের প্রতিষ্ঠা করেন। এই থিয়েটারের নাম দিয়াছিলেন "ষ্টার থিয়েটার।" ১৮৮৩ খৃষ্টাব্দের ২৩শে জুলাই ষ্টার থিয়েটার প্রথমে গিরিশবাবুর নবনাটক 'দক্ষযজ্ঞ' সহ খোলা হয়। ষ্টার থিয়েটারে যোগদান করিবার পর তিনি তথায় অভিনয়ের জন্য দক্ষযজ্ঞ ব্যতীত ধ্রুবচরিত্র ও নলদময়ন্তী নামক আরও দুইখানি পৌরাণিক নাটক বিরচিত করেন। বস্তুতঃ নাটক রচনার প্রারম্ভে রামায়ণ, মহাভারত কিংবা অষ্টাদশ পুরাণ ও উপপুরাণ হইতে সুপরিচিত, লোক-মনোরম আখ্যানবস্তু নির্ব্বাচনই নবীন অপরিপক্ক নাট্যকারের সুবিবেচনার পরিচায়ক; কেননা এই শ্রেণীর নাটকে ঘটনার পরিকল্পন, বিবিধ চরিত্রাঙ্কন ও কার্য্যাবলীর ঘাতপ্রতিঘাত বিষয়ে লেখককে বিশেষ ব্যস্ত হইতে হয় না, সে সকল যে দর্শক মাত্রেরই পূর্ব্ব হইতে সুপরিচিত। এখানে নাট্যকারকে কেবল প্রতিচরিত্রানুরূপ ভাষানুধাবন, দৃশ্যাবলির সুবিন্যাস ও নৃত্য সঙ্গীতাদির সুপ্রয়োগ বিষয়ে সমুদয় প্রতিভার বিকাশ করিতে হয়। এইরূপে নাটকের বহিরাবরণ ভাষা ও দৃশ্যাদির বিন্যাসে নৈপুণ্যের সঙ্গে সঙ্গে নাটককার ক্রমশঃ ঐতিহাসিক, সামাজিক ও অন্যরূপ নানা শ্রেণীর নাটক-রচনায় সিদ্ধহস্ত হইতে পারেন।

১২৯০ সালে গুর্ম্মুখ রায় সামাজিক শাসনের কঠোরতায় পড়িয়া থিয়েটার ছাড়িয়া দিতে বাধ্য হয়েন। বর্ত্তমান হাতীবাগানের ষ্টার থিয়েটারের অধিকারিগণ* সেই সময় গুর্ম্মুখ রায়ের নিকট হইতে ঐ থিয়েটারের স্বত্বাধিকারিত্ব ক্রয় করিয়া লয়েন। গিরিশচন্দ্র যেমন অধ্যক্ষ ছিলেন তেমনই অধ্যক্ষ রহিলেন। ১২৯০ সাল হইতে ১২৯৪ সালের মধ্যে ষ্টার থিয়েটারে অভিনয়ের জন্য গিরিশচন্দ্র শ্রীবৎস-চিন্তা, কমলে-কামিনী, বৃষকেতু, চৈতন্যলীলা, নিমাইসন্ন্যাস, প্রহ্লাদচরিত্র, প্রভাসযজ্ঞ, হীরারফুল, বুদ্ধদেব চরিত, বিল্বমঙ্গল ঠাকুর, বেল্লিক্ বাজার, চৈতন্যলীলা, নিমাইসন্ন্যাস, বিল্বমঙ্গল ও রূপসনাতন নামে নাটক, গীতিনাটক ও প্রহসন রচনা করেন। রূপসনাতনের অভিনয়ে সে সময়ে রঙ্গালয়ে এক যুগান্তর উপস্থিত হয়। রঙ্গালয়কে এ সময় বঙ্গবাসী ধর্ম্মমন্দিরের চক্ষে দেখিয়া বিশেষ শ্রদ্ধা ও ভক্তি করিতে থাকেন। চৈতন্যলীলার অভিনয়ে সত্যই সমস্ত বঙ্গদেশ আবার হরিনামে মাতিয়া উঠিয়াছিল। নবদ্বীপের সুবিখ্যাত পণ্ডিত ব্রজনাথ বিদ্যারত্ন মহাশয়ের পুত্র পণ্ডিতপ্রবর মথুরানাথ কলিকাতায় আসিয়া চৈতন্যলীলার অভিনয় দেখিয়া উন্মত্তের মত গিরিশচন্দ্রের পদধূলি লইতে অগ্রসর হইয়া পুনঃ পুনঃ বলিয়াছিলেন, "তোর মনোবাঞ্ছা গৌর পূর্ণ করবেন।"

---

* ষ্টার থিয়েটারের প্রধান অভিনেতা শ্রী অমৃতলাল বসু ও শ্রী অমৃতলাল মিত্র, কার্য্যাধ্যক্ষ শ্রী হরিপ্রসাদ বসু এবং ধর্ম্মদাস বাবুর ভাগিনেয় শ্রী দাসুচরণ নিয়োগী। এই চারিজনে ষ্টার নাট্যশালা ক্রয় করিলেন। ঐ সময় ভুবনবাবু আবার একবার গ্রেট ন্যাশনাল থিয়েটারে কুমারসম্ভব ও আনন্দমঠের অভিনয় করিয়াছিলেন। ষ্টার থিয়েটার দল পরে ঐ নাট্যশালা ক্রয় করিয়া উহা ভাঙ্গিয়া ফেলেন। ন্যাশনাল থিয়েটারের চিহ্ন এইরূপে লুপ্ত হয়।

জানিনা কোন মহাশুভক্ষণে গিরিশচন্দ্রের লেখনী হইতে চৈতন্যলীলা† বাহির হইয়াছিল, যাহা হইতে তাঁহার ধর্ম্মজীবনের এক মহা পরিবর্ত্তন সাধিত হয়। গিরিশচন্দ্র কোন ধর্ম্মই মানিতেন না, তিনি এক মহানাস্তিক ছিলেন। কিন্তু সেই অবস্থায়ও পিতার উপর তাঁহার প্রগাঢ় ভক্তি ছিল। যদি ঘটনাক্রমে কোন দিন গঙ্গাস্নান করিতেন, তাহা হইলে তিনি রাম তর্পণের মন্ত্র পাঠ করিয়া পিতার উদ্দেশে অঞ্জলি পূরিয়া তিনবার জল প্রদান করিতেন। মনে মনে ভাবিতেন, কি জানি জল দিই, যদি পিতার কিছু কাজ হয়। বাহিরে গিরিশচন্দ্র যতই নাস্তিক থাকুন, ভিতরে একটা ভক্তির স্রোত তাঁহার চিরকালই বহিয়া আসিতেছিল। সেই ভক্তির টানে শ্রীশ্রীরামকৃষ্ণপরমহংসদেব চৈতন্যলীলা দেখিতে আসিলেন। তাঁহার অপার দয়া, তাই তিনি গিরিশচন্দ্রকে পদাশ্রয় দিলেন,—অন্তর্য্যামী তাঁহার অন্তরের সমস্ত সন্দেহ মোচন করিয়া দিলেন। পরমহংসদেব বলিতেন, "গিরিশের বুদ্ধি পাঁচসিকে পাঁচআনা, তার বিশ্বাস আক্‌ড়ে পাওয়া যায় না।"

কেমন করিয়া গিরিশচন্দ্র গুরু লাভ করিয়াছিলেন, নিম্নে আমরা তাহা গিরিশচন্দ্রের নিজের কথায়ই উদ্ধৃত করিয়া দিলাম। "পরমহংসদেব একদিন চৈতন্যলীলা দেখিতে আসিলেন। এই ঘটনার তিনদিন পরে, আমি কোন কারণবশতঃ আমাদের পাড়ার চৌরাস্তার একটী রকের উপর বসিয়া আছি, দেখিলাম চৌরাস্তার পূর্ব্বদিক হইতে নারাযণও আর দুই একটী ভক্ত সমভিব্যাহারে পরমহংসদেব ধীরে ধীরে আসিতেছেন। অন্যদিন আমি তাঁহার দিকে চক্ষু ফিরাইবামাত্র তিনি নমস্কার করিতেন; সেদিন কিন্তু আমি নমস্কার করায় পূর্ব্বের মত তিনি প্রতি নমস্কার করিলেন না। আমার সম্মুখ দিয়া ধীরে ধীরে চৌমাথার দক্ষিণদিকের রাস্তায় চলিতে লাগিলেন। তিনি যাইতেছেন আর আমার বোধ হইতে লাগিল, যেন কি এক 'অজানিত' সূত্রের দ্বারা আমার বক্ষঃস্থলকে তাঁহার দিকে টানিতেছেন। তিনি কিছু দূর চলিয়া গিয়াছেন, আমারও ইচ্ছা হইল তাঁহার সঙ্গে যাই, এমন সময় তাঁহার নিকট হইতে আমায় একজন ডাকিতে আসিলেন। কে আমার স্মরণ হইতেছে না। তিনি বলিলেন, পরমহংসদেব ডাকিতেছেন। আমি জানিলাম, পরমহংসদেব বলরামবাবুর বাটীতে উঠিলেন। আমিও তাহাকে লইয়া বৈঠকখানায় উপস্থিত হইলাম। সেখানে আমি পরমহংসদেবকে জিজ্ঞাসা করিলাম—'গুরু কি?' তিনি বলিলেন 'গুরু কি জান, গুরু যেন ঘটক, ভগবানের সঙ্গে জুটিয়ে দেন।' পরক্ষণেই বলিলেন, 'তোমার গুরু হ'য়ে গেছে।' তাঁহার কথায় আমার মনে অপূর্ব্ব শান্তি হইল। তাহার পর আমি একদিন দক্ষিণেশ্বরে উপস্থিত হইলাম। পরমহংসদেব আমাকে নানা উপদেশ দিতে লাগিলেন। আমি বলিলাম, আমি উপদেশ শুনিব না, আমি অনেক উপদেশ পেয়েছি, তাহাতে কিছু হয় না। আপনি যদি আমার কিছু করিয়া দিতে পারেন,

---

† 'চৈতন্যলীলা' লিখিবার পূর্ব্বে গিরিশচন্দ্রের পরমহংসদেবের সহিত পরিচয় হয় নাই। তিনি নিজে বলিতেন—"আমি 'Paradise regained' কাব্যের নিকটে বিশেষ ঋণী, উহা পাঠ না করিলে আমি চৈতন্যলীলা যেরূপভাবে লিখিয়াছি, তেমন করিয়া লিখিতে পারিতাম না।"

তাই করুন। পরমহংসদেব আমার কথায় সন্তুষ্ট হইয়া বলিলেন, 'নাগো, তোমার হৃদয়াকাশে অরুণোদয় হয়েছে, নইলে কি চৈতন্যলীলা লিখতে পার! শিগগির জ্ঞান-সূর্য্য প্রকাশ পাবে।' এই দিন সাক্ষাতের পর আমার মনে হইতে লাগিল যেন আমি এক নূতন জীবন প্রাপ্ত হইয়াছি।

বাল্যকালে পিতার কাছে যেরূপ আদর পাইয়াছিলাম, পরমহংসদেবের কাছেও ঠিক সেইরূপ আদর পাইয়াছি। আমার সকল আবদারই তিনি পূর্ণ করিতেন। অন্য সকলে তাঁহার কত গুণের কথা বলেন, আমি কেবল তাহার অপার অলৌকিক স্নেহের কথাই ভাবি। আমি খাইতে ভাল বাসিতাম। প্রভু যখন শয্যাগত, সেই সময় একদিন আমি তাঁহার ওখানে আহার করি। আহারে যে আমার বেশ পেট ভরিয়াছে এবং আমি খুব পরিতৃপ্ত হইয়াছি, বালকের ন্যায় সেই কথা বলিবার জন্য আমি তাঁহার কাছে ছুটিয়া আসিতেছি। আমি আসিবামাত্র তিনিও ব্যগ্র হইয়া পেটে হাত দিয়া আমাকে ইঙ্গিতে জিজ্ঞাসা করিলেন পেট ভরেছে তো? পরিতৃপ্ত হইয়াছি বলিয়া আমার বেশ আনন্দ হইল, ঠাকুরও শুনিয়া তেমনি আনন্দিত হইলেন। সংসারে যতরূপ নিঃস্বার্থ স্নেহ, ভালবাসা আছে, প্রভুর স্নেহের কাছে সকলই তুচ্ছ বলিয়া মনে হইত। গুরু অহেতুক কৃপা-সিন্ধু, আমি যে তাঁহার কৃপা পাইয়াছি সে আমার গুণে নহে, পতিত-পাবনের অপার দয়া, সেইজন্য আমায় আশ্রয় দিয়াছেন। আজীবন ইনি আমাকে রক্ষা করিয়া আসিতেছেন। ঠাকুরের পদাশ্রয় পাইবার পূর্ব্বেও তাঁহার অদম্য প্রভাব আমাকে সকল আপদে বিপদে রক্ষা করিয়াছে তাহা আমি বুঝিয়াছি। ঠাকুরের প্রতি আমি কত অত্যাচার করিয়াছি, তাহাও দয়াল ঠাকুর নিজ গুণে ক্ষমা করিয়াছেন। এক দিনের ঘটনার কথা আমার মনে বেশ আছে। পরমহংসদেব একদিন থিয়েটার দেখিতে আসিয়াছেন। আমি ধরিয়া বসিলাম তুমি আমার ছেলে হও। পরমহংসদেব বলিলেন 'তা কেন, আমি তোর ইষ্ট হ'য়ে থাক্‌বো।' আমি যত বলি তুমি আমার ছেলে হও, ঠাকুরের মুখে সেই এক কথা, 'আমি তোর ইষ্ট হয়ে থাক্‌বো।' মত্ততাপ্রযুক্ত আমি ঠাকুরকে যা তা গালাগালি দিতেও ত্রুটী করিলাম না। পরমহংসদেব স্থির গম্ভীর ভাব ধারণ করিয়া বসিয়া রহিলেন। পরে দক্ষিণেশ্বর ফিরিবার সময় যখন ঠাকুর গাড়ীতে উঠিলেন, আমি তাহার সমক্ষে কর্দ্দমাক্ত পায়ের উপর সাষ্টাঙ্গ হইয়া প্রণাম করিয়া বাড়ী চলিয়া আসিলাম। ঠাকুরের ভক্তগণ আমার আচরণে সকলেই ব্যথিত ও বিরক্ত। পরে শুনিয়াছিলাম, পরদিন দক্ষিণেশ্বরে গিয়া ঠাকুরের সম্মুখে কেহ কেহ বলিতে লাগিলেন, 'ও বড় খারাপ লোক, ওর সঙ্গে সম্বন্ধ রেখে কাজ নেই।' এইরূপ কথা-বার্ত্তা হইতেছে এমন সময় ঠাকুরের পরমভক্ত শ্রীযুক্তরামচন্দ্র দত্ত আসিয়া উপস্থিত হইলেন। ঠাকুর তাঁহাকে বলিলেন, 'রাম দু'খানা লুচী খাইয়ে গিরিশ ঘোষ আমার 'পিতৃ উচ্ছগ্য' 'মাতৃ উচ্ছগ্য' করেছে।' রামবাবু বলিলেন, "সে তো ভালই করেছে।" ঠাকুর উপস্থিত ভক্তগণকে বলিলেন, 'শোন, শোন রাম কি বলছে। এর পরে যদি মারে?' অম্লান বদনে রামচন্দ্র উত্তর দিলেন, 'মার

খেতে হবে। ঠাকুর শ্রীকৃষ্ণ কালীয় নাগকে বলিয়াছিলেন তুমি বিষ উদ্‌গিরণ কর কেন? নাগ তাহাতে উত্তর দিয়াছিল, প্রভু আমি আর কোথায় কি পাইব? তুমি তো আমাকে খালি বিষই দিয়াছ। আপনি গিরিশ ঘোষকে যাহা দিয়াছেন সে তাই দিয়ে আপনার পূজা করেছে।' ভক্ত-বৎসল করুণাময় ঠাকুর তখনি বলিলেন, "রাম, তবে গাড়ী আন, আমি গিরিশ ঘোষের বাড়ী যাব।" আমি কিন্তু পূর্ব্ব রাত্রের সমস্ত ঘটনা ভুলিয়া নিশ্চিন্ত হইয়া বসিয়াছিলাম। সেই সময় ঠাকুর আসিয়া আমার বাড়ীতে উপস্থিত হইলেন। আসিয়াই বলিলেন 'ঈশ্বর ইচ্ছায় এলুম।"

একদিন যে গিরিশচন্দ্র ধর্ম্মের কোন ধারই ধরিতেন না, পরমহংসদেবের কৃপা-লাভ করিয়া সেই গিরিশচন্দ্র পরম ধার্ম্মিক হইয়াছিলেন। হিন্দুর দেবদেবীর নুড়ীটি পর্য্যন্ত তাঁহার চক্ষে সাক্ষাৎ দেবতা স্বরূপ হইয়াছিল। মানুষ যাহা চায় তাহা পায়। গিরিশ চন্দ্র গুরু চাহিয়াছিলেন, তাই গুরু নিজে আসিয়া খুঁজিয়া তাহাকে কোলে তুলিয়া লইয়াছিলেন। তাঁহার সাধনা ছিল না, ভজনা ছিল না, ছিল কেবল অগাধ বিশ্বাস ও ভক্তি, এই প্রকার বিশ্বাস ও ভক্তি তাঁহার ইষ্টলাভের পথ পরিষ্কার করিয়া দিয়াছিল।*

---

* এই কথা গিরিশচন্দ্র তদীয় 'বিল্বমঙ্গল' নাটকে সাধকশ্রেষ্ঠ সোমগিরির কথায় পরিস্ফুট করিয়াছেন। বহুপরে লিখিত হইলেও 'কালাপাহাড়ে' গিরিশচন্দ্র নায়কের স্বগত প্রশ্নে নিজের পরমহংসদেবের সঙ্গলাভের পূর্ব্বাবস্থা প্রকাশ করিয়াছেন। বস্তুতঃ প্রতিভা প্রদীপ্ত বহ্নি, উহা পুরোহিতের ভণ্ডতার ভস্মে আচ্ছাদিত হইবার নহে। এই জন্যই আমাদের দেশের কত উদীয়মান প্রতিভা হিন্দুধর্ম্ম বর্জ্জন করিয়া ধর্ম্মান্তর গ্রহণ করিয়াছেন। পরম সৌভাগ্যবশতঃ গিরিশচন্দ্র সময়ে পরমহংস দেবের সাক্ষাৎকার লাভ করিয়াছিলেন।

# তৃতীয় উচ্ছ্বাস

## প্রৌঢ়-যৌবন সন্ধি

—ঃ০ঃ—

### অনল-বিকাশ ও তিমির-নাশ

"The human mind has a summit—the ideal; to this summit God descends and man rises. Men of genius form a dynasty : indeed there is no other. They wear all the crowns, even that of the thorns. Each of them represents the sumtotal of absolute truth realizable to man. To choose between these men, to prefer one to the other, to point with the finger to the first among these first is impossible."—Men of Genius.

১২৯৪ সালের প্রারম্ভে কলিকাতার ধন কুবের শ্রীযুক্ত গোপাললাল শীল ষ্টার থিয়েটার ক্রয় করিয়া নিজে নূতন সম্প্রদায় সংগঠন করিয়া, এমারেল্ড থিয়েটার নামকরণে অভিনয় চালাইতে আরম্ভ করিলেন। ষ্টারসম্প্রদায় উক্ত থিয়েটার হইতে বিতাড়িত হইয়া একটী নূতন নাট্যশালা নির্ম্মাণের জন্য হাতীবাগানে জমি ক্রয় করিলেন। কিন্তু অর্থের সচ্ছলতা না থাকায় নাট্যশালা নির্ম্মাণ কার্য্য ধীরে ধীরে চলিতে লাগিল। এই সময় গোপাললাল শীল মহাশয় গিরিশচন্দ্রকে তাঁহার থিয়েটারে ম্যানেজার করিবার প্রয়াস পাইলেন। অতিশীঘ্রই এই প্রস্তাব গিরিশবাবুর নিকটে উপস্থিত হইল। গোপালবাবু প্রস্তাব করিয়া পাঠাইয়াছিলেন যে, যদি গিরিশবাবু তাহার থিয়েটারের ম্যানেজারের পদ গ্রহণ করেন তাহা হইলে তিনি তাঁহাকে সাড়ে তিনশত টাকা মাসিক বেতন ও বিশ হাজার টাকা বোনাস স্বরূপ দিতে প্রস্তুত আছেন। গোপালবাবু লোক-পরম্পরায় এ কথাও প্রকাশ করিতেছিলেন যে, যদি গিরিশবাবু এই বিশ হাজার টাকা বোনাস লইয়াও তাঁহার থিয়েটারের ম্যানেজার না হন, তাহা হইলে তিনি ঐ বিশ হাজার টাকা ব্যয় করিয়া ষ্টার থিয়েটারের সমস্ত অভিনেতা ও অভিনেত্রী ভাঙ্গাইয়া লইবেন। এই প্রস্তাব গিরিশবাবুর নিকটে উপস্থিত হইলে, তিনি ভাবিলেন, 'গোপালবাবু বিশ হাজার টাকা তাঁহাকে দিতে চাহিতেছেন। এই অর্থ যদি তিনি গ্রহণ করেন তাহা হইলে তাঁহার

প্রিয়বন্ধুও শিষ্যদিগের অর্থাভাব ঘুচিয়া অচিরে রঙ্গালয় নির্ম্মিত হইবে, অপিচ এক্ষণে তাঁহারা সকলেই কার্য্যক্ষম, তাঁহারা নিজেরাই কার্য্য চালাইয়া লইতে পারিবে। কিন্তু এই বিশ হাজার টাকা না লইয়া তাঁহার থিয়েটারে না যাইলে, তাঁহার কোপে পড়িতে হইবে। তিনি বড়লোক, না করিতে পারেন কি?' এই সকল নানা দিক ভাবিয়া গিরিশচন্দ্র বিশ হাজার টাকার বোনাস ও সাড়ে তিনশত টাকা মাসিক বেতনে এমারেল্ড থিয়েটারের ম্যানেজারের পদ গ্রহণ করিলেন। গিরিশচন্দ্র সেই বিশ হাজার টাকার মধ্যে ষোল হাজার টাকা নিঃস্বার্থ ভাবে তাঁহার অভিন্নহৃদয় বন্ধু ও শিষ্যদের দান করিয়া তাঁহাদের থিয়েটার নির্ম্মাণের অভাবনীয় সুযোগ প্রদান করিলেন, এবং তখনই ষ্টার থিয়েটারের স্বত্বাধিকারিগণকে বিশেষ অনুরোধ করিয়া বলিলেন "তোমরা ভদ্রসন্তান, নানা প্রোপ্রাইটার কর্ত্তৃক লাঞ্ছিত হইয়া এক্ষণে ভগবৎ-প্রসাদে স্বাধীন হইলে। আমার অনুরোধ, যে সকল ভদ্র সন্তান তোমাদের আশ্রয় গ্রহণ করিবে তাহারা যেন তোমাদের নিকট কোনরূপ লাঞ্ছিত না হয়।" তিনি স্বপ্রণীত 'নসীরাম' নাটক অভিনয়ের জন্য এই সময়ে দিয়াছিলেন।

এমারেল্ড থিয়েটারের ম্যানেজারের পদ গ্রহণ করিয়া গিরিশচন্দ্র উক্ত থিয়েটারে অভিনয়ের জন্য দুইখানি নাটক রচনা করেন। এই দুইখানি নাটক আজি পর্য্যন্ত নাট্যামোদিগণের নিকট বিশেষ আদরের জিনিষ হইয়া আছে। এমারেল্ড থিয়েটারে প্রবিষ্ট হইবার কিছুদিন পরেই মহাসমারোহে তাঁহার 'পূর্ণচন্দ্র' নাটকের অভিনয় আরম্ভ হয়। এই এক পূর্ণচন্দ্র নাটক হইতেই গোপালবাবু বিশ হাজার টাকার অধিক পাইয়াছিলেন। ১২৯৪ সালের চৈত্র মাসে পূর্ণচন্দ্রের প্রথম অভিনয় আরম্ভ হয়। তাহার পর ১২৯৫ সালের আশ্বিন মাসে 'বিষাদ' উক্ত থিয়েটারে অভিনীত হয়। 'বিষাদ' গিরিশচন্দ্রের পূর্ণপ্রতিভার অপূর্ব্ব জ্যোতির্ম্ময়ী সৃষ্টি—ভাবপ্রধান বিয়োগান্ত নাটকের চরমোৎকর্ষ। বস্তুতঃ 'বিষাদের' সরস্বতী, অলর্ক ও মাধব কবির অলৌকিক প্রাণময় বিচিত্র চরিত্র। ঈদৃশ নাট্যসম্পৎ যে কোন কালে যে কোন ভাষায় অতুল বিরাট্ সম্পত্তি।

দুই বৎসর থিয়েটার চালাইবার পর গোপালবাবুর থিয়েটারের সখ মিটিয়া গেল। তিনি তাঁহার থিয়েটার উক্ত থিয়েটারেরই কয়েকজন অভিনেতাকে ভাড়া দেন। গোপালবাবুর থিয়েটারের সংস্রব ছাড়িয়া দিবার সঙ্গে সঙ্গে গিরিশচন্দ্রেরও উক্ত থিয়েটারের কার্য্য সংক্রান্ত সমুদায় সম্বন্ধ ফুরাইয়া যায় এবং তিনি আবার হাতীবাগানে ষ্টার থিয়েটারের দলে আসিয়া যোগদান করেন। বহুদিন পরে আবার প্রিয় বন্ধু ও শিষ্যগণের সহিত মিলিত হইয়া তাঁহার উৎসাহ দ্বিগুণ বাড়িয়া গেল।

এই সময় গিরিশচন্দ্রের বিজ্ঞান শিখিবার জন্য বিশেষ আগ্রহ হয়। তিনি স্বনামখ্যাত ডাক্তার মহেন্দ্রলাল সরকারের বিজ্ঞান সভায় মেম্বর হইয়া বিজ্ঞানের অনুশীলন আরম্ভ করেন। লেক্‌চারের দিন নির্দ্দিষ্ট সময়ের তিন চারি ঘণ্টা পূর্ব্বে তথায় উপস্থিত হইয়া লেক্‌চারের উপযোগী যন্ত্রাদি ও গ্যাস নির্ম্মাণ কার্য্য পর্য্যবেক্ষণ করিবার জন্য তথায় তিনি নিজেই শিশি পরিষ্কার পর্য্যন্ত করিতেন। এই সময় তিনি বহু বৈজ্ঞানিক গ্রন্থও পাঠ

করিতে ছিলেন। ডাক্তার মহেন্দ্রলাল সরকার গিরিশচন্দ্রের উৎসাহ ও প্রতিভা দেখিয়া তাঁহার শেষ জীবন পর্য্যন্ত গিরিশচন্দ্রকে বিশেষ স্নেহের দৃষ্টিতে দেখিতেন। গিরিশচন্দ্র এই সময় অনেকগুলি বৈজ্ঞানিক প্রবন্ধও লিখিয়াছিলেন।

হাতীবাগানে ষ্টার থিয়েটারের ম্যানেজারের পদ গ্রহণ করিয়া ১২৯৬ সালে তিনি তাঁহার প্রথম সামাজিক নাটক 'প্রফুল্ল' রচনা করেন। এই নাটক মহাসমারোহে ষ্টার থিয়েটারে অভিনীত হয়। প্রফুল্ল নাটকে শ্রীযুক্ত অমৃতলাল বসুর রমেশের ভূমিকায় অভিনয় অদ্যাপি বঙ্গরঙ্গালয়ে আদর্শরূপে গৃহীত হইতেছে। এখানে তিনি তাঁহার প্রিয়তম শিষ্য অমৃতলাল মিত্র মহাশয়ের দ্বারা প্রতি নাটকের নায়কের অংশের অভিনয় করাইতেন। অমৃতবাবুর নায়কোপযোগী আকৃতি, সুন্দর বাচনভঙ্গী এবং সর্ব্বোপরি সুমধুর স্বর-লহরী দর্শককে আদ্যোপান্ত তন্ময় করিয়া রাখিত। এই নাটকের প্রশংসায় বঙ্গদেশ ভরিয়া উঠে। সুপ্রসিদ্ধ ষ্টেটসম্যান পত্রিকায় এই পুস্তকের সমালোচনা ধারাবাহিক ভাবে তিন দিবস বাহির হইয়াছিল। ইংরাজী পত্রিকায় এরূপ সমালোচনা দেশীয় কোন পুস্তকের ভাগ্যেই কোনদিন ঘটে নাই। তাহার পর ক্রমান্বয়ে তাঁহার প্রণীত নাটক হারানিধি* ও চণ্ড এবং গীতিনাট্য মহাপূজা ও মলিনাবিকাশ ষ্টার থিয়েটারে মহাসমারোহে অভিনীত হয়। তাঁহার রচিত প্রত্যেক নাটক ও গীতিনাট্যই শতমুখে শতরূপে প্রশংসিত হইয়াছিল।

১২৯৭ সালে অতি অল্প দিনের মধ্যেই গিরিশচন্দ্রের দুইটী কন্যা ও দ্বিতীয় পক্ষের পত্নীর মৃত্যু হয়। বিপদ্ যখন আসে তখন সে একলা আসে না। এই উপর্য্যুপরি দারুণ শোকে তিনি নিজেও সাংঘাতিক পীড়িত হইয়া পড়েন। আবার দ্বিতীয় পক্ষের অবশিষ্ট একটীমাত্র পুত্রেরও কঠিন পীড়া হয়। গিরিশচন্দ্র এই বিপদের মধ্যে পতিত হইয়া নিয়মমত থিয়েটারে যোগদান করিতে পারিতেন না, তখন থিয়েটারে নিয়মিত যোগদান করা তাঁহার পক্ষে একরূপ অসম্ভব হইয়া পড়িয়াছিল।

১২৯৭ সালের শেষভাগে শ্রীনবকুমার রাহা নামক এক ব্যক্তি ষ্টার থিয়েটারে অবৈতনিক সেক্রেটারী হইয়াছিলেন। তাঁহারই কুপরামর্শ অনুসারে ষ্টার থিয়েটারের স্বত্বাধিকারিগণ, থিয়েটারে নিয়মিত যোগদান না করিবার দরুণ গিরিশচন্দ্রকে কর্ম্মচ্যুতি পত্র প্রেরণ করেন। তখন গিরিশচন্দ্র সবেমাত্র কঠিন পীড়া হইতে আরোগ্য লাভ করিয়াছেন। কর্ম্মচ্যুতি পত্র পাইবামাত্র গিরিশচন্দ্র তাঁহার রুগ্ন পুত্রটী লইয়া মধুপুরে বায়ুপরিবর্ত্তনের জন্য রওনা হন। তথায় কিছুদিন অবস্থানের পর তিনি সংবাদ পাইলেন ষ্টার থিয়েটারের স্বত্বাধিকারিগণ তাঁহার নামে হাইকোর্টে অভিযোগের আয়োজন করিতেছেন। এই সংবাদে তিনি অত্যন্ত ব্যস্ত হইয়া অনতিবিলম্বে আবার কলিকাতায় ফিরিয়া আসিলেন। কিন্তু গুজব মিথ্যায় পরিণত হইল। ১২৯৭ সালের শেষভাগে ষ্টার থিয়েটারের সহিত তাঁহার সমস্ত সম্পর্ক উঠিয়া গেল।

---

* হারানিধি নাটকে অঘোরের অংশের বেলবাবু যেরূপ অভিনয় করিয়াছিলেন তাহা অননুকরণীয় আজিও সকলে বলিয়া থাকেন।

১২৯৮ সাল ও ১২৯৯ সালের আশ্বিন মাস পর্য্যন্ত তিনি কোন থিয়েটারে যোগদান করেন না। এই দুই বৎসরকাল তিনি বাটী হইতে কদাচিৎ বাহির হইতেন,—আবার পুস্তকই তাঁহার একমাত্র সঙ্গী হইয়াছিল। ১২৯৯ সালের কার্ত্তিকমাসে প্রসন্নকুমার ঠাকুরের দৌহিত্র শ্রীযুক্ত নাগেন্দ্রভূষণ মুখোপাধ্যায় মহাশয় গিরিশচন্দ্রকে লইয়া গ্রেট ন্যাশনাল থিয়েটারের ভূমিতে 'মিনার্ভা থিয়েটার' নাম দিয়া একটী নূতন রঙ্গালয় সংস্থাপিত করেন। গিরিশ্চন্দ্র এই থিয়েটারে প্রবিষ্ট হইয়া সেক্স্পীয়রের ম্যাকবেথ নামক সুবিখ্যাত নাটকের বাঙ্গালা অনুবাদ করিয়া মহাসমারোহে অভিনয় আরম্ভ করেন। সেক্স্পীয়রের ম্যাকবেথ নাটকের যে অবিকল বাঙ্গালা অনুবাদ হইতে পারে, একথা কাহারও ধারণা ছিল না—একরূপ অসম্ভব বলিয়াই সকলের দৃঢ় বিশ্বাস ছিল। কিন্তু গিরিশচন্দ্র সেই অসম্ভব কার্য্য এরূপ ভাবে সম্ভব করিয়াছিলেন যে শিক্ষিত সমাজ তাঁহার শতমুখে প্রশংসা করিয়াও শেষ করিতে পারেন নাই।*

ম্যাক্বেথের নিখুঁত অভিনয় দেখিয়া তাঁহার শত্রু ও মিত্র সকলে কেবল মুগ্ধ হন নাই, সত্যই বিস্মিত হইয়াছিলেন। ম্যাক্বেথে গিরিশচন্দ্র স্বয়ং ম্যাক্বেথের ভূমিকা অভিনয় করিতেন। ম্যাক্বেথ নাটক অভিনয় কলিয়া মিনার্ভা থিয়েটার সরকারবাহাদুরের নিকট 'রয়েল' ও করিন্থিয়ান থিয়েটারের মত প্রথমশ্রেণীর থিয়েটার বলিয়া পরিগণিত হয়।† ম্যাক্বেথ অভিনয়ে নাট্যকলার বহু উন্নতি সাধিত হইয়াছিল। গিরিশচন্দ্র বিখ্যাত চিত্রকর উইলার্ড সাহেবকে নিযুক্ত করিয়া ম্যাকবেথের সমুদয় চিত্রপট অঙ্কিত করান ও গিল্সাহেবকে সজ্জাকর নিযুক্ত করিয়া উক্ত নাটকের সাজ ও পোষাক সর্ব্বাঙ্গসুন্দর করিয়াছিলেন। শিক্ষিত জনসমাজের নিকট ম্যাক্বেথের যথেষ্ট সুখ্যাতি হইলেও সাধারণ লোকের নিকট ম্যাক্বেথ তেমন প্রীতিপ্রদ হয় নাই। কাজেই দিন দিন থিয়েটারের আয় কমিতে আরম্ভ হইল। কাজে কাজেই বাধ্য হইয়া ম্যাক্বেথের অভিনয়ও বন্ধ করিতে হইল। গিরিশচন্দ্র সেক্সপীয়রের সমস্ত নাটকগুলিরই বঙ্গানুবাদ করিবেন ভাবিয়াছিলেন, কিন্তু ম্যাক্বেথের অবস্থা দেখিয়া তাঁহার সে ইচ্ছা মনে মনে বিলীন হইয়া গেল। বাঙ্গালা দেশের দুর্ভাগ্য, নচেৎ আজ আমরা গিরিশচন্দ্রের নাট্যপ্রতিভামণ্ডিত বঙ্গভাষায় অনুবাদিত সেক্সপীয়রের সমস্ত গ্রন্থগুলিই পড়িয়া কৃতার্থ হইতাম।

ম্যাক্বেথের ক্রমশঃ দর্শকাভাব দেখিয়া গিরিশচন্দ্র সত্বর 'মুকুলমুঞ্জরা' নামক একখানি নাটক লিখিয়া ফেলিলেন। মুকুলমুঞ্জরা মহাসমারোহে মিনার্ভায় অভিনীত হইল। তাহার পর তাঁহার রচিত নব গীতিনাট্য আবুহোসেন ও লোমহর্ষণ বিয়োগান্ত নাটক জনার অভিনয় হইল। দিন দিন আবার রঙ্গালয়ের বিপুল আয় বৃদ্ধি হইতে লাগিল। ১২৯৯ সালে গিরিশচন্দ্র মিনার্ভা থিয়েটারে যোগদান করেন ও ১৩০২ সাল

---

* সুবিখ্যাত সাহিত্যাধ্যাপক প্রসন্নকুমার লাহিড়ী মহাশয় হ্যামলেট ও ম্যাকবেথের বঙ্গানুবাদে প্রবৃত্ত হইয়া কিছুদুর মাত্র অগ্রবর্ত্তী হইয়া 'অসম্ভব' বলিয়া উহা ছাড়িয়া দিয়াছিলেন. দুর্ভাগ্য ক্রমে তাঁদের জীবদ্দশায় গিরিশচন্দ্রের অনুবাদ অভিনীত হয় নাই।

† বেঙ্গল থিয়েটারও হীরক জুবিলিতে অভিনয় দ্বারা 'রয়েল' উপাধি পাইয়াছিল।

পর্য্যন্ত তিনি তথায় কার্য্য করেন। এই চারি বৎসরের ভিতর নিম্নলিখিত নাটক, গীতিনাট্য ও প্রহসনগুলি তিনি উক্ত থিয়েটারের অভিনয়ের জন্য লিখিয়াছিলেন ঃ—ম্যাক্‌বেথ, মুকুলমুঞ্জরা, আবুহোসেন, সপ্তমীতে বিসর্জ্জন, জনা, বড়দিনের বখ্‌শিস্‌, স্বপ্নের ফুল, সভ্যতার পাণ্ডা, করমেতি বাই, ফণীর মণি, পাঁচক'নে।*

গিরিশচন্দ্রের নাটকাদির অভিনয়ে মিনার্ভা থিয়েটারের দিন দিন আয়ের যেমন বৃদ্ধি হইতেছিল, তেমনি স্বত্বাধিকারীর অমিত-ব্যয়িতায় রঙ্গালয়ের স্থায়িত্ব লোপেরও আশঙ্কা হইয়া উঠিতেছিল। এই কারণে গিরিশচন্দ্র স্বহস্তে আয় ব্যয়ের হিসাব পত্র রাখিতে স্বচেষ্ট হইলেন। কিন্তু তাহাতে ফল বিপরীত হইল। নাগেন্দ্রবাবু গিরিশচন্দ্রের উপর মহাবিরক্ত হইয়া তাঁহাকে অবিলম্বে কর্ম্মচ্যুত করিলেন। নাগেন্দ্রবাবুর এই কার্য্যে গিরিশচন্দ্র মোটেই দুঃখিত হন নাই। তিনি মনে মনে হাসিয়া তখনই উক্ত থিয়েটারের সহিত সমস্ত সম্পর্ক ত্যাগ করিলেন। এই সংবাদ প্রচার হইবামাত্র ষ্টার থিয়েটারের স্বত্বাধিকারিগণ গিরিশচন্দ্রের বাড়ীতে উপস্থিত হইয়া যথেষ্ট শ্রদ্ধা ও ভক্তি সহকারে তাঁহাদের সম্প্রদায়ে যোগদান করিবার জন্য তাঁহাকে বার বার অনুরোধ করিতে লাগিলেন। গিরিশচন্দ্রের স্বভাবই ছিল কোন দিন কাহার অনুরোধ এড়াইতে পারিতেন না। তিনি তাঁহাদের অনুরোধে বাধ্য হইয়া ১৩০৩ সালের প্রারম্ভে আবার ষ্টার থিয়েটারে যোগদান করিলেন। ষ্টার থিয়েটারে সে সময় নাটক লিখিবার লোকের বড়ই অভাব হইয়া পড়েছিল। গিরিশচন্দ্রকে পাইয়া তাহাদের সে অভাব দূর হইল। সেই সময় হইতে তিনি নাট্য জগতে নাট্যাচার্য্য নামে খ্যাত হইলেন। ১৩০৩ ও ১৩০৪ সালের মধ্যে তিনি ষ্টার থিয়েটারের জন্য কালাপাহাড়, হীরক জুবিলী, পারস্য প্রসূন ও মায়াবসান রচনা করেন।

এদিকে গিরিশচন্দ্রের পদত্যাগের পর হইতে মিনার্ভা থিয়েটার নানা হস্তে গমন করিয়া অবশেষে শ্রীযুক্ত মনোমোহন পাঁড়ে ও তাঁহার বাল্যবন্ধু কলিকাতা হাইকোর্টের উকিল

---

* মিনার্ভা থিয়েটারে গিরিশচন্দ্র তাঁহার পূর্ণবিকশিত প্রতিভাকার বহুমুখগামিতা প্রদর্শন করেন। তাঁহার মুকুলমুঞ্জরা সম্পূর্ণ অভিনবভাব মণ্ডিত। লর্ড লিটন প্রভৃতি সাহিত্যরথীদের ছায়া উহাতে লক্ষিত হইলেও, বঙ্গনাট্য সাহিত্যে উহা এক অপূর্ব্ব অমূল্যরত্ন। সেক্‌স্‌পীয়রের তৃতীয় রিচার্ড, হ্যামলেট, ম্যাক্‌বেথ, কিঙ্গলিয়র প্রভৃতির ন্যায় বাঙ্গলা ভাষায় যে লোমহর্ষণ বিয়োগান্ত নাটক সম্পূর্ণ সম্ভব ও প্রায় শতাব্দাধিক কাল ইংরাজি সাহিত্য চর্চ্চার ফলে বাঙ্গালী হৃদয় যে নিজেদের রঙ্গালয়ে গ্রিম ট্র্যাজিডির অভিনয় উপভোগক্ষম তাহা 'জনায়' গিরিশচন্দ্র পূর্ণমাত্রায় প্রদর্শন করিয়াছেন। মধুসূদনের 'কৃষ্ণকুমারী' এবং গিরিশচন্দ্রের 'বিষাদ' ও 'প্রফুল্ল' বিয়োগান্ত নাটক বটে, কিন্তু জনার নিকটে উহারা আলোর নিকটে ছায়ার ন্যায়। বস্তুতঃ প্রবীরের মৃত্যুব পর হইতে জনা চরিত্র বিদ্যুৎস্ফুরণেব ন্যায় অনুপম, অননুকরণীয়। সেক্‌স্‌পীয়রের তৃতীয় রিচার্ড নাটকের মারগারেট চরিত্র জনার কাছে ছায়া মাত্র। 'স্বপ্নের ফুল' প্রতিভাকাননের পূর্ণ বিকশিত কুসুম—সংসার রঙ্গের জীবন্ত গীতিনাট্য—মানবহৃদয়ের সাঙ্গরূপক। স্বপ্নের ফুলের তুলনা স্বপ্নের ফুল। 'করমেতি বাই' ভক্তিগঙ্গায় পূর্ণোচ্ছ্বাস—রূপসনাতনের শেবাঙ্ক—আদর্শ সাধিকা মীরাবাই-এর ভক্তি গীতির জীবন্ত চিত্র। 'আবুহোসেন' তৎকাল প্রথিত চলিত গীতিনাট্যের অভাবনীয় নবন্যাস, বিদেশী রঙ্গালয়ের অভিনব আহৃত কহিনুর। ষ্টার থিয়েটারে অবস্থান কালেই গিরিশচন্দ্র এই রত্ন আমদানি করিয়াছিলেন। কিন্তু অভিনেতারা তখন উহার কদর বুঝিলেন না, অশ্রদ্ধার নয়নে দেখিলেন, তাই তখন অভিনীত হয় নাই। মিনার্ভা রঙ্গমঞ্চে বর্ষাধিক কাল আবুহোসেন একাদিক্রমে দর্শকগণের চিত্তাকর্ষণ পূর্ব্বক স্বত্বাধিকারীকে ভূরি ভূরি অর্থ প্রদান করিয়াছিল।

*শ্রীযুক্ত মহেন্দ্রকুমার মিত্র* এম. এ. বিএল মহাশয়দের* কর্ত্তৃত্বাধীনে আসে। মহেন্দ্রবাবুর নিতান্ত অনুরোধে গিরিশচন্দ্র মিনার্ভা থিয়েটারে আবার যোগদান কারিয়া বঙ্কিমচন্দ্রের 'সীতারাম' নাটকের আকারে পরিবর্ত্তিত করেন ও স্বয়ং মণিহরণ ও নন্দদুলাল নামক দুইখানি গীতিনাট্য রচনা করেন। সীতারামে গিরিশচন্দ্র নায়কের ভূমিকায় অবতীর্ণ হইতেন।†

সেই সময় সর্ব্বজন পরিচিত শ্রীযুক্ত অমরেন্দ্রনাথ দত্ত পূর্ব্বকথিত এমারেল্ড থিয়েটারকে 'ক্লাসিক থিয়েটার' নাম দিয়া নূতন এক সম্প্রদায় গঠন করিয়া মহাসমারোহে অভিনয় কার্য্য চালাইতেছিলেন। তিনি তাঁহার পরিচালিত থিয়েটারটি মিনার্ভার সমকক্ষ করিবার জন্য অনেক চেষ্টার পর গিরিশচন্দ্রকে ক্লাসিক থিয়েটারে লইয়া আসিলেন। ১৩০৫ সালের শেষ ভাগে গিরিশচন্দ্র ক্লাসিক থিয়েটারে যোগদান করেন। ১৩০৫ সালের শেষ ভাগ হইতে ১৩১১ সালের আশ্বিন মাস পর্য্যন্ত এই ছয় বৎসরকাল গিরিশচন্দ্র ক্লাসিক থিয়েটারে অবস্থান করেন। ক্লাসিক থিয়েটারে অবস্থানকালে উক্ত থিয়েটারের অভিনয়ের জন্য তিনি নিম্নলিখিত পুস্তকগুলি রচনা করেন,—দেলদার, পাণ্ডবগৌরব, অশ্রুধারা, মনের মতন, অভিশাপ, শান্তি, ভ্রান্তি, আয়না ও সৎনাম।

গিরিশচন্দ্র কর্ম্মবীর মহাপুরুষ ছিলেন। যাঁহারা তাঁহার প্রকৃত সম্মান দিয়াছেন, তাঁহাদের জন্যই তিনি প্রাণপণ পরিশ্রম করিয়াছেন। তিনি প্রত্যেক থিয়েটারের স্বত্বাধিকারীরই কল্যাণ সাধনের জন্য প্রাণপণ করিযাছেন, কিন্তু মোসাহেবের কুপরামর্শে যখনই তাঁহারা গিরিশবাবুর মঙ্গল ইচ্ছা বুঝিতে পারেন নাই তখনই তাঁহাদের ক্ষতিগ্রস্ত হইতে হইয়াছে এবং মহাভুল করিয়াছি বলিয়া পরে সকলকেই অনুশোচনা করিতে হইয়াছে। গিরিশচন্দ্রের জীবন এমনই বৈচিত্রময় যে তাহা লিখিয়া শেষ করিতে পারা যায় না। তাঁহার জীবনের প্রতিদিনের ঘটনা লিখিবার স্থান আমাদের এ পুস্তকে নাই। তবে আমরা কেবল তাহার জীবনের একটা সংক্ষিপ্ত আলোচনা করিবার চেষ্টা করিব মাত্র। ১৩১১ সালের আশ্বিন মাসে গিরিশচন্দ্র ক্লাসিক থিয়েটারের সম্পর্ক পরিত্যাগ করিয়া, পৌষ মাসে আবার মিনার্ভা থিয়েটারে যোগদান করিলেন।

---

* নব্য বিশ্ববিদ্যালয়ে শিক্ষিত ভদ্রমহোদয়দের মধ্যে মহেন্দ্রবাবুর ন্যায় প্রকৃত নাট্যকলাবিৎ সুধী অতীব বিরল। তিনি ইংরাজি সাহিত্যে এম. এ. পরীক্ষায় প্রথম শ্রেণীতে উত্তীর্ণ হইয়া নাটকের প্রশ্নপত্রে সেই বৎসর প্রথমস্থান অধিকার করিয়াছিলেন বটে, কিন্তু তাঁহার নাট্যকলাসংক্রান্ত বিদ্যা অতি সুগভীর, প্রবীণ নাট্যাধ্যাপকের ন্যায় ছিল। গিরিশচন্দ্র তাঁহার অসাধারণ পাণ্ডিত্য দর্শনে মুগ্ধ হইয়া ষ্টার থিয়েটার পরিত্যাগ করিয়া মিনার্ভায় যোগদান করিয়াছিলেন। মহেন্দ্রবাবু ও গিরিশচন্দ্রের অনুপম নাট্যপ্রতিভার নিতান্ত পক্ষপাতী ছিলেন। বস্তুতঃ মিনার্ভা থিয়েটারে আগমন অবধি গিরিশচন্দ্র মহেন্দ্রবাবুর পরামর্শ ব্যতীত কোন নাটকই রচনা করেন নাই। মহেন্দ্রবাবু ও গিরিশচন্দ্রের সম্মেলনে গিরিশচন্দ্রের যে কয়েকখানি নাটক ও গীতিনাট্য বিরচিত হইয়াছে উহারা সকলেই সর্ব্ববিধ নাট্যসম্পদে পূর্ণ।

† মহেন্দ্রবাবু মহামান্য হাইকোর্টে প্রাক্‌টিস করিতেন বলিয়া বাহিরে সর্ব্বত্র থিয়েটার মনোমোহন বাবুর নামেই প্রচারিত হইয়াছিল। বস্তুতঃ মহেন্দ্র বাবুর ন্যায় সুপণ্ডিত নাট্যকলাভিজ্ঞ ব্যক্তির সমাগমে মিনার্ভা থিয়েটার অতি সত্বরই আবার প্রথম শ্রেণীর থিয়েটার হইয়া উঠিয়াছিল। কি নাট্যসম্পদে কি অভিনয় কৌশলে, কি দৃশ্য পরিচ্ছদ পারিপাট্যে, কি নৃত্য গীতি নৈপুণ্যে সর্ব্ব বিষয়ে মহেন্দ্র বাবুর পরিচালনায় মিনার্ভা অনুপম হইয়া পড়িয়াছিল। সুতরাং যখন মিনার্ভায় গিরিশ ও মহেন্দ্র সমাগম হইল, তখন উক্ত থিয়েটারে একেবারে মণিকাঞ্চন সমাবেশ হইয়া দাঁড়াইল।

# চতুর্থ উচ্ছ্বাস

## প্রৌঢ় ও বার্দ্ধক্যর সন্ধি

—ঃ০ঃ—

### অনল-বিকাশ ও তিমির নাশ

"The theatre is a crucible of civilisation. It is a place of human communion. All its phases need to be studied. It is in the theatre that the public soul is formed." Victor Hugo.

১৩১১ সালে গিরিশচন্দ্র মিনার্ভা থিয়েটারে আবার যোগদান করিয়া 'হর-গৌরী' নামে একখানি গীতিনাট্য ও 'বলিদান' নামে বর্ত্তমান হিন্দুবিবাহ সংক্রান্ত একখানি সামাজিক নাটক রচনা করেন।* মিনার্ভায় এই দুইখানি পুস্তকেরই মহা সমারোহে অভিনয় হয়। এই পুস্তক দুইখানি অভিনয় হইবার কিছুদিন পরে মিনার্ভা থিয়েটারের তখনকার স্বত্বাধিকারিগণ, মিনার্ভা থিয়েটার প্রকাশ্য নিলামে ৬০০০০ ষাট হাজার টাকায় ক্রয় করেন। গিরিশচন্দ্র তখন সিরাজদ্দৌলা রচনা করিতেছিলেন। বলিদানে করুণাময়ের ভূমিকা তিনি স্বয়ং গ্রহণ করিয়াছিলেন। করুণাময়ের ভূমিকা অভিনয় করিয়া থিয়েটার হইতে বাটী ফিরিয়া আসিয়া তিনি সিরাজ সংক্রান্ত বিবিধ পুস্তক পাঠ করিতে বসিতেন। পুস্তক পাঠ করিতে করিতে তিনি এমনই তাহাতে তন্ময় হইয়া যাইতেন যে, রাত্রি প্রায়ই প্রভাত হইয়া যাইত, তাঁহার হুস্ থাকিত না। গিরিশচন্দ্রের চরিত্রের ইহাই ছিল বিশেষত্ব। সিরাজ লিখিবার সময় তাঁহার বলিদান পুস্তক মুদ্রিত হইতেছিল, সেই কারণ গিরিশচন্দ্রের লেখক অবিনাশবাবুকে প্রায়ই প্রেসে যাইতে

---

* বলিদান বর্ত্তমান হিন্দুসমাজের একখানি নিখুঁত ছবি। ঈদৃশ সর্ব্ববিধ নাট্যসম্পদপূর্ণ সামাজিক বিয়োগান্তে নাটক কেবল বাঙ্গালায় কেন, সমগ্র সুসভ্য জগতের নাট্যসাহিত্যে বিরল। বলিদানের 'করুণাময়', 'জবী', 'রেমমামা', 'মোহিতের মাতা' বর্ত্তমান বঙ্গীয় হিন্দুসমাজের জীবন্ত চিত্র। মানবের চরিত্ররহস্যে পূর্ণজ্ঞান লাভ না হইলে ঈদৃশ সার্ব্বাঙ্গীন সমাজচিত্র প্রদর্শন সম্পূর্ণ অসম্ভব। মহেন্দ্রবাবু ও গিরিশবাবুর শুভ সম্মিলনের প্রথম নিদর্শন এই বলিদান নাটক।

হইত।* প্রেস হইতে ফিরিতে অবিনাশবাবুর মাঝে মাঝে সন্ধ্যা উত্তীর্ণ হইয়া যাইত। গিরিশচন্দ্র মহা বিরক্ত হইয়া বলিতেন, "পুস্তক ছাপা হইতে বিলম্ব হইলে আমি কোনই ক্ষতি বিবেচনা করিব না, ছাপা এখন বন্ধ থাক্। তুমি সর্ব্ব কর্ম্ম পরিত্যাগ করিয়া আগে সিরাজদ্দৌলা লেখা শেষ কর। যতদিন না পুস্তক শেষ হইতেছে ততদিন আমি কিছুতেই সুস্থির হইতে পারিতেছি না। আমার ঘাড়ে যেন ভূত চাপিয়া আছে।"* সিরাজদ্দৌল্লার প্রথম অঙ্ক তিন চারিবার লিখিয়া নির্দ্দয়ভাবে আবার সমস্ত পরিবর্ত্তন করিয়া লেখেন। এই ভাবে তিনি চারিবার পরিবর্ত্তনের পর সিরাজদ্দৌলার প্রথম অঙ্ক লেখা শেষ হয়।† সিরাজদ্দৌলার সম্পূর্ণ লেখা শেষ হইলে, মহা সমারোহে মিনার্ভা থিয়েটারে উহার অভিনয় আরম্ভ হয়। এই এক সিরাজদ্দৌলার অভিনয় হইতে স্বত্বাধিকারিগণ যে মূল্যে মিনার্ভা থিয়েটার ক্রয় করিয়াছিলেন তাহা আদায় হইয়া আইসে। সিরাজদ্দৌলার অভিনয়কালে বড়দিনের জন্য (১১ই পৌষ ১৩১২ সালে) গিরিশচন্দ্র 'বাসর' নামে একখানি গীতিনাট্য রচনা করেন। তাহার পর তিনি 'মীরকাসেম' নাটক লিখিতে আরম্ভ করেন। ১৩১৩ সালে ২রা আষাঢ় 'মীরকাসেম' নাটক মিনার্ভায় প্রথম অভিনীত হয়। এই নাটক একাদিক্রমে সাত মাসকাল প্রতি শনিবার অভিনীত হইয়াছিল, তথাপি একদিনের জন্যও লোক কম হয় নাই। শেষ অভিনয় রজনীতে বহুলোক স্থানাভাবে ফিরিয়া গিয়াছে। সিরাজদ্দৌলা ও মীরকাসেম গিরিশচন্দ্রের প্রৌঢ় ও বার্দ্ধক্যের সন্ধিস্থলের দুইখানি অমূল্যরত্ন। ঐতিহাসিক নাটকের এত সুখ্যাতি কোন গ্রন্থকারের ভাগ্যে কোনদিন ঘটে নাই। এই বৎসর মিনার্ভা থিয়েটারের আয় লক্ষাধিক টাকা হইয়াছিল। অভিনেত্রী লইয়া অভিনয় করা হয় বলিয়া যে সকল ব্যক্তি রঙ্গালয়কে বিশেষ ঘৃণার দৃষ্টিতে দেখিতেন, তাঁহাদের মধ্যেও অনেক সম্ভ্রান্ত ব্যক্তি এই দুই নাটকের অভিনয় দর্শন করিতে একাধিকবার রঙ্গালয়ে পদার্পণ করিয়াছিলেন।

গিরিশচন্দ্র যখন যে নাটক লিখিতেন তখন সেই নাটকের ভাব ও চরিত্রের ভিতর একেবারে আচ্ছন্ন হইয়া থাকিতেন। মীরকাসেম লেখা তখন চলিতেছিল, সেই সময় একদিন স্বামী সারদানন্দ তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আইসেন। স্বামীজি সারদানন্দকে

* এখানে একটু বলা নিতান্তই প্রয়োজন যে গিরিশবাবু স্বহস্তে কোন পুস্তকই লেখেন নাই, তিনি বলিয়া যাইতেন অপরে লিখিত। এই সময় শ্রীযুক্ত অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায় এই কার্য্যে নিয়োজিত ছিলেন।

* বলিদান নাটক লিখিবার পর গিরিশচন্দ্র 'রাণা প্রতাপ' নাটক লিখিতে আরম্ভ করেন। প্রায় দুই অঙ্ক শেষ হইবার পর তিনি সংবাদ পান যে ষ্টার থিয়েটারে মিঃ, ডি, এল রায়ের রাণা প্রতাপের মহালা চলিতেছে। এই সংবাদ পাইবামাত্র তিনি উক্ত নাটক রচনা পরিত্যাগ করিয়া সিরাজদ্দৌলা লিখিতে আরম্ভ করেন।

† বস্তুতঃ মহেন্দ্রবাবুর সঙ্গে মিলিত হইবার পর গিরিশচন্দ্র, যে পর্য্যন্ত মহেন্দ্রবাবুর মনের মত না হইত সে পর্য্যন্ত কোনও দৃশ্য কিংবা অঙ্ক নিজেও ঠিক হইয়াছে বলিয়া মনে করিতেন না। পুনঃ পুনঃ অঙ্ককে অঙ্ক পরিবর্ত্তিত হইত। ফলে বলিদান, সিরাজদ্দৌলা, মিরকাসিম, ছত্রপতি, শঙ্করাচার্য্য, তপোবল প্রভৃতি গিরিশচন্দ্রের শেষকালের নাটকগুলি শৃঙ্গাররস পরিশূন্য হইলেও নাট্যসম্পদে বঙ্গসাহিত্য ভাণ্ডারে অমূল্য রত্নস্বরূপ চিরদিন প্রদীপ্ত থাকিবে।

দেখিয়া গিরিশচন্দ্র মহাপ্রীত হইয়া জিজ্ঞাসা করিলেন। "কি হে, মঠ থেকে কবে এলে? স্বামীজি উত্তর দিলেন, "তিন দিন হলো কলকাতায় এসেছি।"

সারদানন্দের কথায় গিরিশচন্দ্র বলিলেন, "তিন দিন কলকাতায় এসেছ, আর আজ এখানে এলে। কলকাতায় যে ক'দিন থাক রোজ একবার করে এস। তোমাদের দেখ্‌লে থাকি ভালো। অনেক দিন ধরে ঠাকুরের কথা হয়নি, একটু recreation আবশ্যক হয়েছে। মীরকাসেম নাটক লিখ্‌ছি, কেবল ষড়যন্ত্র—কেবল ষড়যন্ত্র! প্রাণ হাঁপিয়ে উঠ্‌ছে। ঘুমুলে স্বপ্ন দেখি, মীরকাসেম মুখের কাছে এসে একগাল দাঁড়ী নাড়ছে।"*

গিরিশচন্দ্র জীবনে যত যশঃ ও নিন্দালাভ করিয়াছিলেন একজন মানুষের ভাগ্যে এরূপ ঘটিতে প্রায়ই দেখিতে পাওয়া যায় না। তবে সত্য কথা বলিতে গেলে একথা কাহারও একেবারে অস্বীকার করিবার যো নাই যে গিরিশচন্দ্র যে প্রতিভা লইয়া জন্ম গ্রহণ করিয়াছিলেন, উহার উপযুক্ত সম্মান তিনি তাঁহার স্বদেশবাসীর নিকট হইতে প্রাপ্ত হন নাই। কিন্তু বিদেশীয় সুধীবৃন্দের নিকটে তিনি যথেষ্ট সম্মানিত হইয়াছেন। ভূতপূর্ব্ব মিলিটারী সেক্রেটারী লর্ড উইলিয়াম বেরেস্ ফোর্ড ও লাটদরবারের ল'মেম্বর অনারেবল স্কোবল সাহেব গিরিশবাবুর প্রতিভায় মুগ্ধ হইয়া তাঁহার সহিত মিত্রভাবে ব্যবহার করিতেন। চট্টগ্রামের ভূতপূর্ব্ব কমিশনার অনারেবল স্কাইন্ সাহেব গিরিশচন্দ্রের এরূপ পক্ষপাতী হইয়া উঠিয়াছিলেন যে তিনি গিরিশচন্দ্রকে সি. আই, ই, উপাধি প্রদানের জন্য লাটদরবারে প্রস্তাব উত্থাপন করিয়াছিলেন, কিন্তু নাট্যশালা পরিচালনা করার আপত্তি উঠায় সে প্রস্তাব অনুমোদিত হয় না।*

গিরিশচন্দ্রের পাঁচ ভ্রাতা ও ছয় ভগিনী ছিলেন ও নিজেরও উভয় পত্নী গর্ভে অনেকগুলি পুত্র-কন্যা জন্মিয়াছিল। কিন্তু দুর্দ্দান্তকাল একে একে সব কয়টীকেই টানিয়া লইয়াছিল। থাকিবার মধ্যে শেষে তাহার ছিল কেবলমাত্র একটী জ্যেষ্ঠা ভগিনী, একটী ভ্রাতা ও একটীমাত্র পুত্র।

মহাসন্ধিক্ষণে গিরিশচন্দ্র রঙ্গালয়ে প্রাবিষ্ট হইয়া লেখনী ধারণ করিয়াছিলেন। আজ বিশ্ব জগৎ তাহার প্রতিভার পূজা করিতেছে। গিরিশচন্দ্রের দেব নাটক 'বুদ্ধদেব চরিত' ইংরাজীতে ভাষান্তরিক হইয়া লণ্ডনের 'ফোর্ট" থিয়েটারে বহুদিন অভিনীত হইয়া লক্ষ লক্ষ নাট্যামোদীর অজস্র সাধুবাদ লাভ করিয়াছে। তাঁহার 'নল দময়ন্তী' নাটক

---

* চৈতন্যলীলা নাটক রচনার সময়ও গিরিশচন্দ্রের এরূপ একটা ঘটনা ঘটিয়াছিল। সেই সময় একদিন নিদ্রাভঙ্গের পর অৰ্দ্ধ-তন্দ্রা-জড়িত অবস্থায় তিনি স্পষ্ট দেখিতে পাইলেন মস্ত, এক ঢাকামুখো বলরাম, হারে রেরে করিতে করিতে তাঁহার দিকে ছুটিয়া আসিতেছে। এই হারে রেরে হইতেই গিরিশচন্দ্র চৈতন্যলীলায় নিতায়ের গান রচনা করিয়াছিলেন।

* আমরা বলি গিরিশচন্দ্র জীবদ্দশায় তাঁহার স্বদেশবাসীর, অন্ততঃ এক শ্রেণীর, যে পরিমাণ শ্রদ্ধা ও ভক্তি লাভ করিয়া গিয়াছেন, কবিকুলচূড়ামণি সেক্স্‌পীয়র উহার শততম ভাগও প্রাপ্ত হন নাই। সকলেই জানেন Prophets are honoured not before their death. প্রকাশক।

ফরাসী ভাষায় অনুবাদিত হইয়া তথাকার রঙ্গালয়ে পুনঃ পুনঃ অভিনীত হইয়া নাট্যকলাবিদ ফরাসীদিগের প্রীতি ও বিস্ময় আহরণ করিয়াছে। তাঁহার বিল্বমঙ্গল নাটক মিণ্টের (Mint) দেওয়ান রায় বৈকুণ্ঠনাথ বসু বাহাদুর ইংরাজীতে অনুবাদ করেন এবং ভগিনী নিবেদিতা তাহা সংশোধন করিয়া দেন। এক্ষণে উহা পাঠ করিয়া বিদেশীয় নাট্যামোদিগণ শত শত সাধুবাদ দিতেছেন। তাঁহার বিষাদ নাটক "দুহিয়া" নামে হিন্দীতে ভাষান্তরিত হইয়া এলাহাবাদে বহুদিন অভিনীত হইয়া ভারতের সর্ব্বত্র গিরিশ-প্রতিভা বিস্তারিত করিয়াছে। তাঁহার 'শঙ্করাচার্য্য' গোবিন্দ প্রসাদ নামে জনৈক বিহারবাসী ভদ্রলোক ভাষান্তরিত করিয়া সর্ব্বত্র তাঁহার যশোরাশি ছড়াইয়াছেন। ইহা ব্যতীত বহু ভাষাবিৎ হরিনাথ দে তাঁহার 'প্রফুল্ল' নাটক ইংরাজীতে অনুবাদ করিতেছিলেন, কিন্তু তাহার অকালে মৃত্যু হওয়ায় তাহা সম্পূর্ণ হয় নাই। চাণক্য পণ্ডিত সত্যই বলিয়া গিয়াছেন 'স্বদেশে পূজ্যতে রাজা, বিদ্বান্ সর্ব্বত্র পূজ্যতে।'

মিনার্ভা থিয়েটারে যোগদানের কিছুদিন পরে একরাত্রে অভিনয়ান্তে গিরিশচন্দ্র বাটী ফিরিয়া দেখিলেন, তাঁহাদের বাটীর সম্মুখে মাঠের উপর একজন হিন্দুস্থানী পড়িয়া হুঁ হুঁ শব্দে আর্ত্তনাদ করিতেছে। ব্যাপার কি জানিবার জন্য তিনি তখনই একজন ভৃত্যকে পাঠাইয়া সংবাদ লইলেন, লোকটীর অত্যন্ত জ্বর হইয়াছে, গায় দিবার কিছুই নাই, একখানি খাটিয়ার নীচে শুইয়া শীত নিবারণের চেষ্টা করিতেছে, কিন্তু তাহাতে শীত নিবারণ হইবে কেন। রাত্রি তখন প্রায় আড়াইটা বাজিয়া গিয়াছিল, কাজেই কোন উপায় না দেখিয়া গিরিশচন্দ্র শয়ন করিতে গেলেন। কিন্তু কিছুতেই তিনি ঘুমাইতে পারিলেন না, কেবলই তাঁহার মনে হইতে লাগিল, 'আমি তো বেশ নরম বিছানায় লেপ মুড়ি দিয়া শুইয়া আছি, আর ঐ ব্যক্তি জ্বরে শীতে খোলা মাঠে পড়িয়া আর্ত্তনাদ করিতেছে।' প্রভাত হইবামাত্র তিনি একখানি কম্বল ও ঔষধ কিনিয়া আনিয়া তাহাকে দিয়া তবে সুস্থ হন। ইহার কিছুদিন পরেই গিরিশচন্দ্রের একজন প্রতিবাসী পরামাণিকের কলেরা হয়। গিরিশচন্দ্র তাহাকে দেখিতে গেলে সেই পরামাণিক কাতরস্বরে বলিয়া উঠে, "বাবু ওষুধ, বাবু ওষুধ।" গিরিশবাবু ঔষধের ব্যবস্থা করিলেও যথা সময়ে ঔষধ আসিয়া না পৌঁছায় রোগী এক প্রকার বিনা চিকিৎসায়ই মৃত্যুমুখে পতিত হয়। এই ঘটনার পর তিনি আবার হোমিওপ্যাথিক চিকিৎসা করিতে আরম্ভ করেন ও বিস্তর টাকার পুস্তক ও ঔষধ ক্রয় করেন। তাহার পর হইতে তিনি শেষ জীবন পর্য্যন্ত দীন দরিদ্রের সেবা করিয়াছিলেন। গিরিশচন্দ্র দ্বিতীয়বার হোমিওপ্যাথিক চিকিৎসায় ব্রতী হইবার পর শ্রদ্ধাস্পদ দেবেন্দ্রবাবু একদিন গিরিশচন্দ্রকে জিজ্ঞাসা করিয়াছিলেন, "দাদা, আবার চিকিৎসা আরম্ভ করিলেন কেন?" গিরিশবাবু মৃদু হাসিয়া উত্তর দেন, "থিয়েটারের কার্য্যে এখন আর আমার পূর্ব্বের ন্যায় পরিশ্রম করিতে হয় না, হাতে অনেক সময়। নিষ্কর্ম্মা হইয়া বসিয়া থাকিলে হয় স্বার্থ-চিন্তা, নয় পর চর্চ্চায় সময় কাটাইতে হয়। একার্য্যে ব্রতী হইয়া সে কাজ হইতেও অব্যাহতি পাওয়া যায় এবং দীন দরিদ্রের উপকার করাও হয়।"

দ্রুত রচনা শক্তিতে গিরিশচন্দ্র অদ্বিতীয় ছিলেন। একদিন শনিবার রাত্রে মিনার্ভা থিয়েটারের অভিনয়ের পর পরবর্ত্তী শনিবার একখানি নূতন অপেরা অভিনয় করিবার প্রস্তাব হয়। পরদিন তিনি 'মণি-হরণ' লিখিবেন স্থির করেন, কিন্তু দিবাভাগে বিশেষ কাজে লিখিতে বসা আর ঘটিয়া উঠে না। সন্ধ্যার পূর্ব্বেই তিনি থিয়েটারে উপস্থিত হইলেন। সে দিন থিয়েটারে প্রফুল্লের অভিনয়, তাঁহাকে যোগেশ সাজিতে হইবে। থিয়েটারে উপস্থিত হইয়া তিনি কাগজ কলম লইয়া লেখককে তাঁহার সাজিবার ঘরে আসিতে বলিলেন। গিরিশচন্দ্র একবার করিয়া রঙ্গালয়ে বাহির হইয়া প্রফুল্লের ভূমিকা অভিনয় করিতে লাগিলেন। আবার সাজঘরে আসিয়া মণিহরণ রচনা করিতে লাগিলেন। প্রফুল্লের অভিনয় শেষ হইবার সঙ্গে সঙ্গে তাঁহার মণিহরণ রচনাও শেষ হইয়া গেল। তিনি সেই রাত্রেই মণিহরণের সমস্ত গানগুলি বাঁধিয়া দিয়া তবে বাটী ফিরিয়াছিলেন। ক্লাসিক থিয়েটারে অবস্থানকালে কপাল কুণ্ডলাও তিনি এক রাত্রে নাটকাকারে পরিবর্ত্তিত করিয়াছিলেন।

সঙ্গে সঙ্গে রচনা করিবার ক্ষমতা গিরিশচন্দ্রের অসাধারণ ছিল। কবিবর নবীনচন্দ্র সেনের সহিত গিরিশচন্দ্রের যে দিন প্রথম আলাপ হয়, সেই দিন তিনি তাঁহাকে বলেন, "আপনার পলাশীর যুদ্ধের দ্রুম করি দূরে তোপ গর্জ্জিল অমনি' লাইনটী লর্ড বায়রণের Childe Harold হইতে গৃহীত। বায়রণ যেমন ওয়াটারলু যুদ্ধের পূর্ব্বাবস্থা বর্ণনা করিয়াছেন, আপনিও পলাশীর যুদ্ধের পূর্ব্বাবস্থা বর্ণনা করিয়াছেন। কিন্তু আমার মনে হয় 'দ্রম করি দূরে তোপ গর্জ্জিল অমনি' এ লাইনটী ভাল অনুবাদ হয় নাই।" কবিবর নবীনচন্দ্র মৃদু হাসিয়া জিজ্ঞাসা করেন, "আপনি কিরূপ অনুবাদ করিতেন?" গিরিশচন্দ্র অতি বিনীত স্বরে বলিলেন, "মুখে মুখে সহসা বায়রণের অনুবাদ করা সহজ নহে; তবুও বোধ করি এইরূপ হইলে বায়রণের ভাব কতক বজায় থাকে ঃ—

নিকট প্রকট ক্রমে বিকট গর্জ্জন,
অস্ত্রধর, অস্ত্রধর,—কামান ভীষণ!"

কবিবর নবীনচন্দ্র গিরিশচন্দ্রের এই অদ্ভুত ক্ষমতার পরিচয় পাইয়া একেবারে মুগ্ধ হইয়া গিয়াছিলেন; এবং সেই হইতে তাহাকে ভ্রাতৃ সম্বোধন করিতেন। নানা কথায় আমরা আমাদের বক্তব্য বিষয় হইতে অনেক দূরে চলিয়া আসিয়াছি; আশা করি পাঠক পাঠিকা ক্ষমা করিবেন।

# পঞ্চম উচ্ছ্বাস

## বার্দ্ধক্য

"My country! In thy days of glory past
A beauteous halo circled round thy brow,
And worshipped as a deity thou wast—
Where is that glory; where that reverence now?
Thy eagle pinion is chained down at last;
And grovelling in the lowly dust art thou;
Thy ministrel hath no wreath to weave for thee,
Save the sad story of thy misery!
Well let me dive into the depths of time
And bring from out the ages that have rolled
A few small fragments of those wrecks sublime
Which human eye may never more behold;
And let the guerdon of my labour be
My fallen country! one kind wish for thee."

L. V. Derozio

সিরাজদ্দৌলা রচনার পর হইতেই গিরিশচন্দ্রের দেহ ভাঙ্গিতে আরম্ভ হয়। প্রতি বৎসর হেমন্ত ঋতুর প্রারম্ভে তিনি দুরন্ত হাঁপানী রোগে আক্রান্ত হইতে থাকেন। শীতকালে পীড়া অত্যন্ত প্রবল হইয়া তাঁহাকে একেবারে যন্ত্রণায় অস্থির করিয়া তুলিত। আবার শীত কমিবার সঙ্গে সঙ্গে তাঁহার পীড়াও ধীরে ধীরে কমিয়া আসিত এবং বসন্ত ঋতুর শেষভাগে তিনি আবার কথঞ্চিৎ সুস্থ হইতেন। কথা প্রসঙ্গে গিরিশচন্দ্র একদিন হাসিতে হাসিতে বলিয়াছিলেন, "দেখ, অকৃতজ্ঞ দেহটার উপর আর আমার কোনই মমতা নাই। এই দেহের পুষ্টির জন্য কত উপাদেয় আহার দিয়েছি, কত যত্নে উহাকে সাজিয়েছি-গুজিয়েছি, কিন্তু এই দেহই পরম যত্নে হাঁপানীকে ডাকিয়া আনিয়া আশ্রয় দিয়েছে।"

১৩১৩ সালের ২রা আষাঢ় মীরকাসেম নাটক মিনার্ভা থিয়েটারে অভিনীত হয়।

ঐ বৎসর ভাদ্রমাসের শেষ ভাগে গিরিশচন্দ্র আবার দুরন্ত হাঁপানী রোগে আক্রান্ত হন। শীত পড়িবার সঙ্গে সঙ্গে রোগেরও বৃদ্ধি হইতে থাকে। অগ্রহায়ণ মাসে রোগের যন্ত্রণায় তিনি যখন গৃহে পড়িয়া ছট্‌ফট্ করিতেছিলেন, সেই সময়ে মিনার্ভার অন্যতম কর্ত্তা মহেন্দ্রবাবু একদিন তাঁহাকে দেখিতে আসিয়া দুঃখ করিয়া বলেন, "মহাশয় সব থিয়েটারেই বড় দিনে নূতন বই হচ্ছে, আপনি পীড়িত, আমরাই কিছু কর্ত্তে পাল্লুম না।"

সেই রোগ যন্ত্রণায় ছট্‌ফট্ করিতে করিতেও গিরিশচন্দ্র হাসিয়া বলিলেন, 'ভাব্‌বেন না, মহেন্দ্রবাবু, যা হ'ক কিছু একটা করে দেব অখন।' মহেন্দ্রবাবু গিরিশবাবুর কথায় আশ্বস্ত হইয়া সুপ্রসিদ্ধ ফরাসী নাট্যকার মোলিয়রের 'L' Amour Medecin' নাটকের ভাব গ্রহণ করিয়া একখানি গীতিনাট্যাকারের প্রহসন লিখিতে অনুরোধ করিলেন। গিরিশচন্দ্র ও মহেন্দ্রবাবুর কথায় প্রীত হইয়া সেই দিন হইতে মোলিয়রের সেই নাটকখানি পড়িতে আরম্ভ করিলেন ও কয়েক দিবসের মধ্যেই তাহার ছায়া অবলম্বনে 'য্যায়সা কা ত্যায়সা" প্রহসন রচনা করিয়া পাঠাইয়া দিলেন। 'য্যায়সা কা ত্যায়সা'র অভিনয়ে নাট্যামোদীদের পরম প্রীতি ও হর্ষোল্লাস দেখিয়া, মহেন্দ্রবাবু গিরিশবাবুর পীড়িতকাল পর্য্যন্ত মিনার্ভা থিয়েটারের অন্যতম গ্রন্থকার সুপ্রসিদ্ধ গীতি-নাট্যকার শ্রীযুক্ত অতুলকৃষ্ণ মিত্র দ্বারা মোলিয়রের গ্রন্থ অবলম্বনে কয়েকখানি গীতি-নাটক রচনা করান ও তাহা মহাসুখ্যাতির সহিত মিনার্ভা রঙ্গমঞ্চে অভিনীত হয়।* গিরিশচন্দ্র শ্রীযুক্ত অতুলকৃষ্ণের শ্রুতিমধুর গীত রচনার বড়ই পক্ষপাতী ছিলেন এবং তাঁহার সরলতা ও অকপট শ্রদ্ধাভক্তিতে তাঁহাকে বিশেষ স্নেহের চক্ষে দেখিতেন। অতুলবাবুর সর্ব্বশ্রেষ্ঠ গীতি নাটক 'নন্দ-বিদায়' তিনি আদ্যোপান্ত সংশোধন করিয়া দেন এবং "আরতো ব্রজে যাবনা ভাই, যেতে প্রাণ নাহি চায়," শীর্ষক গানখানির অধিকাংশ স্বয়ং বাঁধিয়া দেন। অতুলবাবুর "সাহাজাদী" গীতি-নাট্যের শেষ ভাগের নাট্যাংশ প্রবল হওয়ায় মহেন্দ্রবাবুর পরামর্শমত গিরিশচন্দ্র উক্ত নাটকের শেষ অঙ্ক স্বয়ং রচনা করিয়া দিয়া তাঁহার ভাবনা দূর করেন।

নব বৎসর পড়িবার সঙ্গে সঙ্গে গিরিশচন্দ্র দুরন্ত হাঁপানীর কবল হইতে মুক্ত হইয়া আবার সুস্থ হইয়া উঠিলেন। এই সময় তিনি তাঁহার কয়েক জন বন্ধুবর্গের অনুরোধে "মহম্মদ সা" নাটক লিখিতে আরম্ভ করেন, দুই অঙ্ক লেখাও শেষ হইয়াছিল। কিন্তু মহেন্দ্র বাবুর মতে "মহম্মদ সা" নাটক তাঁহার লিখিত সিরাজদ্দৌলা নাটকের সহিত

* অতুলবাবু মহেন্দ্রবাবুর নিকট হইতে মোলিয়রের নাটকের আখ্যানবস্তু জানিয়া তাঁহার সঙ্গে পরামর্শ করিয়া দৃশ্যাদি স্থির করিয়া শেষে রচনায় প্রবৃত্ত হইতেন। রচনান্তে আবার মহেন্দ্রবাবুর পরামর্শ মত উহা ছাট, কাট ও পরিবর্ত্তিত হইত। এইরূপে মহেন্দ্রবাবুর পরিচালনায় মিনার্ভা থিয়েটার সমুদায় থিয়েটাব কর্ত্তৃপক্ষদের অনুকরণের সামগ্রী হইয়া পড়িয়াছিল। মহেন্দ্রবাবু বিলাত ও আমেরিকা হইতে ইয়োরোপীয় বিভিন্ন প্রদেশের সুবিখ্যাত নাট্যকারদের গ্রন্থাবলী এবং নাট্যকলা ও রঙ্গালয় সংক্রান্ত বিবিধ গ্রন্থ আনাইয়া পাঠ করিয়া তাহা গ্রন্থকার, ষ্টেজ ম্যানেজার, বেশকর, অভিনেতৃবৃন্দ, সঙ্গীতাচার্য্য, নৃত্যাচার্য্য প্রভৃতিকে বুঝাইয়া দিতেন। এইরূপে তিনি মিনার্ভা রঙ্গমঞ্চকে ও মিনার্ভা সম্প্রদায়কে এখানকার সাহেবদের পরিচালিত রঙ্গালয় ও সম্প্রদায় অপেক্ষাও উচ্চতর স্থানে প্রতিষ্ঠিত করিয়া তুলিয়াছিলেন। বস্তুতঃ মহেন্দ্রবাবুর সময়ে থিয়েটার বিলাসগৃহ ছিল না, উহা ললিত কলার প্রকৃত রঙ্গস্থল হইয়া উঠিয়াছিল।

কল্পিত ঘটনা ও চরিত্রের অনেকাংশে প্রায় একই হইয়া যাওয়ায়, তিনি ঐ নাটক লেখা বন্ধ করিয়া দেন, এবং মহেন্দ্র বাবুর পরামর্শে ও অনুরোধে 'ছত্রপতি শিবাজী' নাটক লিখিতে আরম্ভ করেন। অতি সত্বরই তিনি এই নাটক লিখিয়া শেষ করেন।* ১৩১৪ সালের জ্যৈষ্ঠ মাসের শেষ ভাগে 'ছত্রপতি শিবাজী' মিনার্ভা থিয়েটারে অভিনয়ের জন্য মহালা আরম্ভ হয়। ছত্রপতির মহালা যখন প্রবল ভাবে চলিতেছিল, সেই সময় বঙ্গ-রঙ্গালয়ে এক মস্ত 'ওলোট পালোট' আরম্ভ হয়।

১৩১৪ সাল সাধারণ রঙ্গ নাট্যশালার ইতিহাসে একটী স্মরণীয় বৎসর। ১৩১৪ সালের বৈশাখ মাসের প্রথমেই নদীয়ার কুড়ুলগাছির সুবিখ্যাত জমীদার হাইকোর্টের উকীল পণ্ডিতপ্রবর প্রসন্নকুমার রায় এম, এ, বি, এল, মহাশয়ের জ্যেষ্ঠ পুত্র শ্রীযুক্ত শরৎকুমার রায় বি, এ, এক লক্ষ আট হাজার টাকার প্রকাশ্য নীলামে 'গোপাল লাল শীলের এমারেল্ড থিয়েটার ক্রয় করেন। মহেন্দ্র বাবুর ন্যায় সুবিদ্বান্ ও সম্ভ্রান্ত বংশসম্ভূত ব্যক্তিকে রঙ্গালয়-সংশ্লিষ্ট হইতে দেখিয়া এখন আর কেহই রঙ্গালয়ের কর্ত্তৃত্বগ্রহণে পরাঙ্মুখ নহেন। শরৎ বাবুও মনোমোহন এবং মহেন্দ্র বাবুর ন্যায় আদর্শ থিয়েটার সঞ্চালনে কৃতপ্রতিজ্ঞ হইলেন। তিনি থিয়েটার ক্রয় করিয়া বঙ্গ রঙ্গালয়ের সর্ব্ব শ্রেষ্ঠ অভিনেতা ও অভিনেত্রীগণের একত্র সমাবেশ করেন। অভিনেতা ও অভিনেত্রীর এরূপ সমাবেশ পূর্ব্বে আর কখন কোন রঙ্গালয়ে হয় নাই। অভিনেতা অভিনেত্রী সমাবেশের পর শরৎ বাবু কার্য্য-সুশৃঙ্খলার নিমিত্ত একজন উপযুক্ত অধ্যক্ষের বিশেষ অভাব অনুভব করিতে লাগিবেন। শরৎ বাবুর পিতা একজন বহুদর্শী ও বিচক্ষণ লোক ছিলেন। তিনি কথাপ্রসঙ্গে একদিন তাঁহার জ্যেষ্ঠ পুত্রকে বলিতেন, "যদি আদর্শ নাট্যশালা স্থাপন করিতে চাও, তাহা হইলে গিরিশ বাবুর ন্যায় উপযুক্ত ব্যক্তির হস্তে কার্য্যভার অর্পণ কর।"

শরৎ বাবুও গিরিশ বাবুকেই অধ্যক্ষের পদে বরণ করিবেন মনে মনে স্থির করিয়াছিলেন। পিতার কথায় তাঁহার উৎসাহ আরও শতগুণে বাড়িয়া উঠিল। তিনি দশ হাজার টাকা বোনাস ও চারিশত টাকা বেতনে গিরিশচন্দ্রকে তাঁহার থিয়েটারে অধ্যক্ষের পদে নিযুক্ত করিলেন। শরৎ বাবু এই থিয়েটার ক্রয় করিয়া ইহার আগাগোড়া সংস্কার করিয়া ইহার নাম দিলেন 'কোহিনুর থিয়েটার'। ১৩১৪ সালের আষাঢ় মাসের শেষে গিরিশচন্দ্র কোহিনুর থিয়েটারের কার্য্যভার গ্রহণ করিলেন। তিনি যখন এই থিয়েটারে আসিয়া যোগদান করিলেন, তখন বাটীর সংস্কার পর্য্যন্ত শেষ হয় নাই।

* এ সময়ে মহেন্দ্রবাবু প্রায় অধিক সময় গিরিশচন্দ্রের সঙ্গে থাকিতেন। দৃশ্যাদি প্রকটনের কথা আগেই পূর্ণমাত্রায় আলোচিত হইয়া পশ্চাৎ নাটক লিখিত হইত। শিবাজী সম্বন্ধে যত কিছু মুদ্রিত গ্রন্থ তখন ছিল ও তৎসংক্রান্ত যত কিছু কাগজপত্র ও দলিলদস্তাপেজ ভারতের নানাদেশে ও বিলাতে India House-এতে পাওয়া গিয়াছিল, তৎসমুদায়ই পঠিত ও আলোচিত হইয়া ছত্রপতি বিরচিত হইয়াছিল, সিরাজদ্দৌলা এবং মীরকাসেমও ঐরূপ বহু পরিশ্রম সুচিন্তাব ফল। বস্তুতঃ এই তিনখানি গ্রন্থ যেমন প্রথমশ্রেণীর ঐতিহাসিক নাটক তেমনই প্রকৃত ইতিহাস।

দৃশ্যপট, সাজ সরঞ্জাম, পোষাক পরিচ্ছদ আগাগোড়া সকলেরই অভাব। খ্যাতনামা নাট্যকার পণ্ডিত শ্রীযুক্ত ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম, এ, মহাশয় এই থিয়েটারে অভিনয়ের জন্য যে চাঁদবিবি নাটক লিখিতেছিলেন তাহারও এক অঙ্ক তখনও লিখিতে বাকী। গিরিশচন্দ্রের বিপুল উদ্যমে, ও দিবারাত্র পরিশ্রমে সমুদায় অনিয়ম ও ইতস্ততঃ প্রক্ষিপ্ত কার্য্য সকল শৃঙ্খলাবদ্ধ হইয়া উঠিল। চাঁদ বিবির পঞ্চম অঙ্কের প্রথম গর্ভাঙ্কের পর হইতে তিনি স্বয়ং লিখিয়া পুস্তক শেষ করিলেন ও দিবারাত্র মহালা দিয়া সম্প্রদায়কে সুশিক্ষিত করিয়া তুলিলেন। বঙ্গ রঙ্গালয়ের আদি ষ্টেজ ম্যানেজার শ্রীযুক্ত ধর্ম্মদাস সুর, গিরিশচন্দ্রের উপদেশ ও সাহায্যে দ্বিগুণ উৎসাহে বাটীর সংস্কার কার্য্য শেষ করিতে লাগিলেন।

কোন শুভ অনুষ্ঠান হিন্দুর পক্ষে ভাদ্র মাসে নিষিদ্ধ, কাজে কাজে যেমন করিয়াই হউক শ্রাবণ মাসের মধ্যেই থিয়েটার খুলিতে হইবে, কেননা আশ্বিনমাস পর্য্যন্ত অপেক্ষা করিতে হইলে স্বত্বাধিকারীকে বিপুল ক্ষতিগ্রস্ত হইতে হয়। কর্ম্মবীর গিরিশচন্দ্র চিরকালই অসাধ্যসাধন করিয়া আসিয়াছেন, তাঁহার নিকটে কোন কার্য্যই অসাধ্য ছিল না। পলিত-কেশ বৃদ্ধ যুবকের ন্যায় দিন রাত্র পরিশ্রম করিতেছেন দেখিয়া সম্প্রদায়ের উৎসাহ শত গুণে বাড়িয়া গেল এবং তাঁহারা তাঁহাদের নিজের নিজের কাজ অতি সুচারুরূপে সম্পন্ন করিতে লাগিলেন।

এক মাসকাল অদম্য পরিশ্রমে গিরিশ বাবু সমস্ত কার্য্য শেষ করিয়া ফেলিলেন। ১৩১৪ সালের ২৬শে শ্রাবণ, রবিবার, কোহিনুর থিয়েটারের প্রথম অভিনয়ে মহাসমারোহে চাঁদবিবি অভিনীত হইল। গিরিশচন্দ্র এই চাঁদবিবি নাটকের গান গুলিতে একটু নূতনত্ব করিয়াছিলেন। গিরিশচন্দ্রের উৎসাহে সুপ্রসিদ্ধ প্রোফেসর শ্রীযুক্ত দক্ষিণাচরণ সেন মহাশয় তাঁহার সম্প্রদায় লইয়া চাঁদবিবি নাটকের সঙ্গীতগুলি সুদক্ষভাবে ঐকতান বাদনের সহিত গঠিত করিয়া দে'ন। নাটকের গানেব সহিত ঐকতান বাদন রঙ্গালয়ে এই প্রথম। এই নূতনত্বে দর্শকমণ্ডলী একেবারে মুগ্ধ হইয়া গিয়াছিলেন। কোহিনুর থিয়েটারের যে দিন প্রথম অভিনয় হয় সেই দিন রাত্রে ২২৫০৲ দুই হাজার দুইশত পঞ্চাশ টাকার টিকিট বিক্রয় হয়।

২৬শে শ্রাবণ, রবিবার, কোহিনুর থিয়েটার খোলা হইল। উহারই ঠিক পরের শনিবার অর্থাৎ ৩২শে শ্রাবণ মিনার্ভা থিয়েটারে মহাসমারোহে গিরিশচন্দ্রের ছত্রপতি শিবাজীর প্রথম অভিনয় হইল। মিনার্ভা থিয়েটারেও মহেন্দ্র বাবুর পরিচালনায়, গিরিশচন্দ্রের অভাবেও, অভিনয়ের কার্য্য অতি দক্ষতার সহিত চলিতেছিল। গিরিশচন্দ্র তাঁহার ছত্রপতি শিবাজী শীঘ্রই মহালা দিয়া কোহিনুর থিয়েটারে অভিনয় করিবার জন্য প্রস্তুত করিতে লাগিলেন। ২৮শে ভাদ্র হইতে ছত্রপতি শিবাজী নাটকের অভিনয় কোহিনুর থিয়েটারে আরম্ভ হইল।

গিরিশচন্দ্র এই নাটকে স্বয়ং ঔরঙ্গজেবের ভূমিকা গ্রহণ করিয়া দর্শকমণ্ডলীকে একেবারে চমৎকৃত করিয়াছিলেন। দুইটী প্রথম শ্রেণীর থিয়েটারে এক সময়ে শিবাজীর অভিনয় হওয়ায় সে সময় নাট্য জগতে এক যুগান্তর উপস্থিত হইয়াছিল। সত্য কথা বলিতে কি, শিবাজীর ন্যায় ঐতিহাসিক নাটক বঙ্গ রঙ্গমঞ্চে অতি অল্পই অভিনীত হইয়াছে। এই নাটক সম্বন্ধে দেশপূজ্য শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় তাঁহার বেঙ্গলী কাগজে লিখিয়াছিলেন, 'Chhatrapati is one of the best and most powerful dramas ever produced on the Indian Stage."

মহারাষ্ট্রের সুসন্তান শ্রীযুক্ত সখারাম গণেশ দেউস্কর তাঁহার সম্পাদিত হিতবাদী পত্রিকায় লিখিয়াছিলেন, "শ্রীযুক্ত গিরিশচন্দ্র ঘোষের ন্যায় কৃতী ও প্রবীণ নাট্যকার "ছত্রপতি" রচনায় প্রবৃত্ত হইয়াছেন শুনিয়া আশান্বিত হইয়াছিলাম, এক্ষণে তাঁহার রচিত নাটক পাঠ করিয়া ও রঙ্গমঞ্চে উহার অভিনয় দর্শন করিয়া আমরা আনন্দিত হইয়াছি। গিরিশবাবুর উদ্দেশ্য সফল হইয়াছে। তিনি মহারাষ্ট্রীয় জাতির অভ্যুদয়ের চিত্র অঙ্কনে বিশেষরূপেই কৃতকার্য্য হইয়াছেন, একথা আমরা অকুণ্ঠিত চিত্তে বলিতে পারি। মহারাষ্ট্রীয়েরা ছত্রপতি শিবাজীকে যেরূপ শ্রদ্ধার চক্ষে দর্শন করিয়া থাকেন, গিরিশ বাবুর নাটকে তাহা কিছুমাত্র ক্ষুণ্ণ হয় নাই দেখিয়া আমরা যারপর নাই আনন্দিত হইয়াছি। শিবাজীর চরিত্রের বিবিধ সদ্‌গুণ এবং তাঁহার সহচর ও কর্ম্মচারিগণের চরিত্রের বিশেষত্ব এই নাটকে অতীব দক্ষতার সহিত পরিস্ফুট করা হইয়াছে।"

সত্যই শিবাজীর অভিনয় এরূপ সর্ব্বাঙ্গ সুন্দর হইয়াছিল যে সে সময় বাঙ্গালায় এমন একখানিও সংবাদ পত্র ছিল না যাহাতে তাহার সুখ্যাতি প্রকাশিত হয় নাই। বঙ্গবাসী পত্রিকায় যাহা প্রকাশিত হইয়াছিল তাহার কেবলমাত্র একটী ছত্র নিম্নে প্রদান করা হইল। তাহা হইতেই বুঝিতে পারা যাইবে বঙ্গবাসী ঐ পুস্তকের কিরূপ সমালোচনা করিয়াছিলেন। সেই এক লাইন এই. "তোমারই তুলনা তুমি এ মহীমণ্ডলে।"

১৩১৪ সালের শ্রাবণ মাসে শরৎ বাবু কোহিনুর থিয়েটার খুলিয়াছিলেন. তাহার অল্পদিন পরেই তাঁহার মাতৃবিয়োগ হয়। এই একটী আঘাতেই শরৎ বাবু অসুস্থ হইয়া পড়েন। তাহার অসুস্থতা দিন দিন বৃদ্ধি পাইতে থাকে। চিকিৎসকেরা পরামর্শ দেন তাঁহার অবিলম্বে বায়ু পরিবর্ত্তন করা নিতান্তই প্রয়োজন।

শরৎ বাবু বায়ুপরিবর্ত্তনের জন্য মধুপুর গেলেন। কিন্তু অনেক চিকিৎসা ও অনেক স্থলের বায়ুপরিবর্ত্তন সত্ত্বেও শরৎবাবুর রোগের উপশম হইল না। থিয়েটার খুলিবার ছয় মাস যাইতে না যাইতেই তিনি ইহলোক পরিত্যাগ করিলেন। পৌষ মাসে শরৎ বাবুর যখন মৃত্যু হইল, তখন গিরিশচন্দ্রও দুরন্ত হাঁপানীর যন্ত্রণায় অস্থির হইয়া গৃহে আবদ্ধ।

কি কুক্ষণে যে শরৎ বাবু কোহিনুর থিয়েটার করিয়াছিলেন ভগবান তাহা বলিতে পারেন। এমারেল্ড থিয়েটার কিনিবার পর হইতেই তাঁহাদের সংসারের উপর বিপদ

যেন করালমূর্ত্তি ধারণ করিয়া নামিয়া আসিয়াছিল। শরৎ বাবু তো নিজে চিরদিনের জন্য চলিয়া গেলেন, তাঁহার চলিয়া যাইবার সঙ্গে সঙ্গে সমস্ত সংসারও ছারখার হইয়া গেল। তাঁহার মৃত্যুর তিন দিন পরে তাঁহার পিতৃদেব স্বর্গারোহণ করিলেন। এক মাসের ভিতর তাঁহাদের সংসারের উপর দিয়া মৃত্যুর যেন একটা তাণ্ডব নৃত্য চলিয়া গেল। শরৎ বাবু চক্ষু মুদ্রিত করিবার সঙ্গে সঙ্গে যে কোহিনুর থিয়েটার জাঁক জমকের সহিত খোলা হইয়াছিল, তাহার উজ্জ্বল দেউটী মিট মিট করিয়া থামিল। অল্পদিন যাইতে না যাইতে তাহা যেমন দপ্ করিয়া জ্বলিয়া উঠিয়াছিল তেমনি দপ করিয়া নিবিয়া গেল।

শরৎ বাবুর মৃত্যুর পর শরৎ বাবুর কনিষ্ঠ ভ্রাতা, শ্রীযুক্ত শিশিরকুমার রায় বি. এ., শরৎ বাবুর এষ্টেটের একজিকিউটর নিযুক্ত হইয়া থিয়েটারের তত্ত্বাবধান ভার গ্রহণ করিলেন।

অকস্মাৎ শরৎ বাবুর মৃত্যুতে ও গিরিশচন্দ্র হাঁপানী রোগে গৃহে আবদ্ধ থাকায়, কোহিনুর থিয়েটারের অবস্থা অতিশয় শোচনীয় হইয়া পড়িয়াছিল। চারিদিকে বিশৃঙ্খলতা, চারিদিকে কলহ গণ্ডগোল। সকলেই কর্ত্তা, কেহ কাহার হুকুম শুনিতে চাহে না। গিরিশ বাবু হাঁপানী পীড়ায় অস্থির, নূতন নাটক লেখা এ অবস্থায় তাহার পক্ষে অসম্ভব। রোগ যন্ত্রণায় অস্থির হইয়া কত চেষ্টা সত্ত্বেও গিরিশচন্দ্র কিছুতেই আর নূতন নাটক লিখিয়া উঠিতে পারিলেন না। তাঁহার হাঁপানী ক্রমে বৃদ্ধি পাইতে লাগিল। কাজে কাজেই থিয়েটারের আয় দিন দিন কমিতে আরম্ভ হইল, থিয়েটার আর চলে না!

শিশির বাবু পাড়াগাঁয়ের জমিদার, বড় লোকের সন্তান। তিনি থিয়েটার সম্বন্ধে কিছুই বুঝিতেন না, এ কাজ তাঁহার সম্পূর্ণ নূতন। গিরিশ বাবুর শক্তি কি, তিনি কি করিতে পারেন না পারেন তাহার বিন্দু-বিসর্গও শিশির বাবুর ধারণা ছিল না। গিরিশচন্দ্র সুস্থ হইয়া আর কত দুর কার্য্যক্ষম হইবেন, সে বিষয় তাঁহার মনে মনে বিশেষ সন্দেহ হওয়ায় তিনি গিরিশ বাবুর বেতন বন্ধ করিয়া দিলেন। তাঁহার এইটাই হইয়াছিল দৃঢ় ধারণা যে গিরিশচন্দ্রকে মাস মাসে যে চারিশত টাকা দেওয়া হইতেছে তাহা একেবারে নিরর্থক। ভগবান্ যখন মানুষের বিরুদ্ধে দাঁড়ান তখন মানুষের পদে পদে ভ্রম হইয়া থাকে, শিশির বাবুর যে হইবে তাহাতে আর বিচিত্রতা কি। উপর্য্যুপরি তাগাদা করিয়া কোন ফল না পাইয়া গিরিশচন্দ্র ১৩১৫ সালের আষাঢ় মাস পর্য্যন্ত অপেক্ষা করিয়া কোহিনুর থিয়েটারের সহিত সমস্ত সম্পর্ক ত্যাগ করিলেন। শিশির বাবু একটী ভুলে নিজের সর্ব্বনাশ নিজে ডাকিয়া আনিলেন। বিধিলিপি কে খণ্ডন করিবে!

শিশির বাবু বুঝিলেন, এ অথর্ব্ব বৃদ্ধকে মাসিক চারিশত টাকা বেতন দিয়া থিয়েটারে রাখাই তাঁহার দাদার একটা মস্ত ভুল হইয়া গিয়াছে। কাজে কাজেই তিনি সর্ব্বাগ্রে সেই ভুল সংশোধন করিলেন। বস্তুতঃ গ্রাজুয়েট হইলেও শিশির বাবু নাট্যকলায় নিতান্ত অনভিজ্ঞ ছিলেন সুতরাং গিরিশ বাবুর নিত্য প্রোজ্জ্বল অগাধ অসীম প্রতিভার প্রকৃত জ্ঞান তাঁহার কোথা হইতে হইবে?

এদিকে ফাল্গুন মাসের বসন্তের হাওয়া বহিবার সঙ্গে সঙ্গে গিরিশচন্দ্রেরও রোগ ক্রমশঃ উপশম হইতে লাগিল। চৈত্র মাসের মাঝামাঝি তিনি সম্পূর্ণ সুস্থ হইয়া উঠিলেন। গিরিশ চন্দ্র একেবারে ধারণা করিতেই পারেন নাই যে শিশির বাবু তাঁহাকে আর চাহেন না, তিনি তাঁহার অভিপ্রায় কিছুই বুঝিলেন না। একটু সুস্থ হইয়াই তিনি কোহিনুর থিয়েটারের জন্য "ঝান্সির রাণী" নাটক লিখিতে আরম্ভ করিলেন। এই নাটকের দুই অঙ্ক লেখা শেষ হইয়াছে, এমন সময় একজন পুলিশের উচ্চ কর্ম্মচারী তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আসিলেন। সেই ভদ্রলোক, গিরিশচন্দ্র ঝান্সির রাণী লিখিতেছেন, শুনিয়া বলিলেন, "আপনি আর ঐতিহাসিক নাটক লিখিবেন না।" ঐ পুলিশ কর্ম্মচারীর কথায় গিরিশচন্দ্র ঝান্সির রাণী" নাটক লিখিতে বিরত হইয়া একখানি সামাজিক নাটক* লিখিতে আরম্ভ করিলেন। ঐ নাটকের যখন চারি অঙ্ক লেখা শেষ হইল তখন তিনি হিসাব করিয়া দেখিলেন, কোহিনুর থিয়েটারের নিকট তাঁহার তিন মাসের বেতন বাকী পড়িয়াছে। তিনি উপর্য্যুপরি তাঁহার প্রাপ্য বেতনের জন্য তাগাদা করিতে লাগিলেন, কিন্তু তাঁহার সেই তাগাদায় শিশির বাবু কর্ণপাতও করিলেন না। শিশির বাবু শরৎ বাবুর দেনা ও থিয়েটার লইয়া মহাবিব্রত হইয়া পড়িয়াছিলেন, তিনি একেবারেই বুঝিতে পারিলেন না যে গিরিশচন্দ্রের সহিত সদ্ব্যবহার করিলে, তাঁহার সাহায্য লাভে সকল দিক্ তিনি গুছাইয়া লইতে পারিতেন।

মিনার্ভা থিয়েটারের কর্ত্তৃপক্ষগণ, বিশেষতঃ মহেন্দ্র বাবু, গিরিশচন্দ্রের প্রকৃত মূল্য জানিতেন। তাঁহারা যেমন শুনিলেন যে গিরিশচন্দ্র কোহিনুর থিয়েটারের সহিত সমস্ত সম্পর্ক ত্যাগ করিয়াছেন, অমনি মহেন্দ্র বাবু গিরিশচন্দ্রের বাটীতে উপস্থিত হইয়া মিনার্ভা থিয়েটারে তাঁহাকে যোগদান করিবার জন্য বিশেষ অনুরোধ করিতে লাগিলেন। তিনি কোহিনুরে গিরিশ বাবুকে কিরূপ অপদস্থ হইতে হইয়াছে সব বুঝাইয়া দিয়া, তাঁহারা উভয়ে আজীবন কার্য্যক্ষেত্রে একত্র থাকিবার জন্য, বেতন ব্যতীত থিয়েটারে গিরিশ বাবুর একটি অংশের প্রস্তাব করিলেন। তদনুসারে ১৩১৫ সালের শ্রাবণ মাসে গিরিশচন্দ্র মাসিক চারিশত টাকা বেতন ও খরচ খরচা বাদে লাভের পঞ্চমাংশের অধিকারী হইয়া আবার মিনার্ভা থিয়েটারে যোগদান করিলেন। আবার মিনার্ভায় রত্ন-কাঞ্চন সমাযোগ হইল।

মিনার্ভা থিয়েটারে যোগদান করিবার কিছুদিন পরেই তিনি 'শাস্তি কি শান্তি' একখানি বিধবাবিবাহ সংক্রান্ত সামাজিক নাটক মিনার্ভা থিয়েটারে অভিনয়ের জন্য রচনা

---

* ইহাই গিরিশচন্দ্রের পরলোক প্রাপ্তির পর মিনার্ভায় অভিনীত গৃহলক্ষ্মী।

* স্যার রমেশচন্দ্র মিত্রের মধ্যম ভ্রাতা শ্রীযুক্ত উমেশচন্দ্র মিত্র প্রণীত 'বিধবা বিবাহ নাটক' হইতে ইহা সম্পূর্ণ ভিন্ন রকমের। ইহাতে বিধবা বিবাহের পক্ষে ও বিপক্ষে যাহা কিছু বক্তব্য আছে সমুদায়ই সুপ্রবীণ নাট্যকার নাটকের সর্ব্বাঙ্গ সৌন্দর্য্য বজায় রাখিয়া সুবিস্তৃতভাবে আলোচনা করিয়াছেন। সামাজিক সাহিত্য হিসাবেও 'শাস্তি কি শান্তি' একখানি অতুলনীয় মহামূল্য গ্রন্থ।

করিলেন।* এই নাটকের শিক্ষাদানের পরিশ্রমে শীত পড়িবার মুখেই তিনি আবার হাঁপানী রোগে আক্রান্ত হইলেন ও সমস্ত শীতকাল ব্যাপী এই রোগের যন্ত্রণায় অস্থির হইয়া গৃহে আবদ্ধ হইয়া রহিলেন। প্রতি বৎসরই শীতের প্রারম্ভে দারুণ হাঁপানী রোগে আক্রান্ত হওয়ায় ডাক্তারগণ তাঁহাকে পরামর্শ দিলেন যে তাহাকে পূর্ব্ব হইতেই সাবধান হইতে হইবে। সেইজন্য পর বৎসর শীতের প্রারম্ভেই অর্থাৎ আশ্বিন মাসে তিনি কাশীধামে যাইয়া সমস্ত শীতকাল যাপন করেন। ১৩১৬ ও ১৩১৭ এই দুই বৎসরই সমস্ত শীতকালটা তিনি কাশীতে অবস্থান করিয়াছিলেন। এই দুই বৎসরে তিনি দুইখানি নাটক মিনার্ভা থিয়েটারের জন্য রচনা করিয়াছিলেন। ১৩১৭ সালে তিনি 'অশোক' নামক ঐতিহাসিক নাটক ও ১৩১৬ সালে তিনি 'শঙ্করাচার্য্য' নামক জ্ঞান ও ভক্তিমূলক ঐতিহাসিক নাটক লেখেন। গিরিশ জীবনের মধ্যযুগে চৈতন্যলীলা ও বুদ্ধদেব নাটক অভিনয়ে যেরূপ রঙ্গালয়ে ভক্তির স্রোত প্রবাহিত হইয়াছিল, শেষ জীবনে শঙ্করাচার্য্য নাটকও সেইরূপ নাট্য জগতে এক যুগান্তর আনিয়াছিল। গিরিশচন্দ্রের সুপরিপক্ক লেখনীর সুরস প্রবল উচ্ছ্বাসে শঙ্করাচার্য্যে পূর্ণাঙ্গ নাট্যগরিমার সঙ্গে সুকঠিন নিগূঢ় বেদান্তধর্ম্ম এরূপ সরল হইয়াছিল যে বঙ্গের আবাল-বৃদ্ধ-বনিতা শঙ্করাচার্য্য দেখিবার জন্য একেবারে উন্মত্ত হইয়া উঠিয়াছিল। শঙ্করাচার্য্যের অভিনয় দেখিয়া প্রীত ও মুগ্ধ হইয়া কোন বিশিষ্ট পণ্ডিত গিরিশচন্দ্রকে বলিয়াছিলেন, 'আপনি কায়স্থ কুলে জন্মগ্রহণ করিয়া ব্রাহ্মণকে বেদান্তের সূক্ষ্ম ব্যাখ্যা জলের মত বুঝাইয়া দিয়াছেন। ধন্য আপনি, ধন্য আপনার শিক্ষা ও দীক্ষার!" শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের কৃপা লাভ করিয়া গিরিশচন্দ্রের প্রতিভা বিশ্বতোমুখী হইয়া উঠিয়াছিল। তিনি যে বিষয়েই লেখনী ধারণ করিতেন তাহাই তাঁহার লেখনীমার্গে উজ্জ্বল হইয়া উঠিত। ঈশ্বরের যে বিশেষ অনুগ্রহ তাঁহার উপর ছিল তাহাতে আর সন্দেহ নাই।

কাশীবাসে দুই বৎসর শীতকালে দুরন্ত হাঁপানী পীড়ার হস্ত হইতে গিরিশচন্দ্র অব্যাহতি পাইয়াছিলেন। এই দুই বৎসর তাঁহার শরীর বরাবরই সুস্থ ছিল। কাশীতে অবস্থানকালে তাঁহার বিশেষ কোন কাজকর্ম্ম না থাকায় হোমিওপ্যাথিক চিকিৎসার আবার বিশেষ চর্চ্চা হইতে লাগিল। তাহার একটি বিশেষ কারণও ছিল। রামকৃষ্ণ সেবাশ্রমের সেবকগণ তাঁহার অমোঘ ঔষধ-প্রয়োগ-নৈপুণ্য দেখিয়া আশ্রমের কঠিন পীড়াগ্রস্ত ব্যক্তি মাত্রকেই তাঁহার চিকিৎসাধীন রাখিতেন। গিরিশচন্দ্রের চিকিৎসার কথা অতি শীঘ্রই সমস্ত কাশীময় ছড়াইয়া পড়িয়াছিল। কাশীর বিশেষ সম্ভ্রান্ত ব্যক্তিগণও চিকিৎসার জন্য তাঁহার নিকটে আসিতেন।

কাশীধামে সেন্ট্রাল হিন্দু কলেজ হইতে কিছু দূরে সিকরোলে বাবু রামপ্রসাদের বাগান-বাটীতে এই দুই বৎসর গিরিশচন্দ্র অবস্থান করিয়াছিলেন। কাশীতে আসিয়া প্রত্যহ তিনি ভোরে উঠিয়া বহুদূর ভ্রমণ করিয়া আসিয়া বেলা ১১টা পর্য্যন্ত সমাগত রোগিগণের ব্যবস্থা করিয়া বেলা বারটার সময় স্নানাহারাদি করিতেন। কাশীতে এই দুই বৎসর

গিরিশচন্দ্র বড়ই আনন্দে কাটাইয়াছিলেন। সন্ধ্যার পর রামকৃষ্ণ অদ্বৈত আশ্রমের সন্ন্যাসিগণ, রামকৃষ্ণ মিশন সেবাশ্রমের সেবকগণ ও কাশীর অন্যান্য সম্ভ্রান্ত ব্যক্তিগণ প্রত্যহই তাঁহার বাটীতে আসিতেন ও বহু রাত্রি পর্য্যন্ত ধর্ম্ম ও সাহিত্য আলোচনায় অতিবাহিত করিতেন। কাশীতে অবস্থানকালে শঙ্করাচার্য্যের কিয়দংশ ও সমস্ত 'তপোবল' তিনি রচনা করেন। ইহা ব্যতীত 'লীলা' নামক গল্প ও নাট্য-মন্দিরে যে সকল প্রবন্ধ বাহির হইয়াছিল তাহার অধিকাংশই তাঁহার কাশীধামে অবস্থানকালে রচিত।

১৩১৮ সালে সরকার বাহাদুর গিরিশচন্দ্রের রচিত সিরাজদৌল্লা, মীরকাসেম ও ছত্রপতি উত্তেজক নাটক বলিয়া অভিনয়, বিক্রয় ও পুনর্মুদ্রণ বন্ধ করিয়া দেন। এই সময় মিনার্ভা থিয়েটারেরও বিশেষ পরিবর্ত্তন হয়। মিনার্ভা থিয়েটারের সুপ্রসিদ্ধ স্বত্বাধিকারী শ্রীযুক্ত মনোমোহন পাঁড়ে ও শ্রীযুক্ত মহেন্দ্রকুমার মিত্র মহাশয়দ্বয় এযাবৎ এক সঙ্গেই থিয়েটার করিয়া আসিতেছিলেন। কিন্তু ১৩১৮ সালের আষাঢ় মাস হইতে মহেন্দ্র বাবু মনোমোহন বাবুর নিকট হইতে থিয়েটারের লীজ লইয়া একাই থিয়েটার চালাইতে আরম্ভ করিলেন। সহসা এই পরিবর্ত্তন হওয়ায় থিয়েটারের ভিতর বিশেষ একটু গোলযোগ হইয়া পড়ে। ২রা আষাঢ় শনিবার অতুল বাবুর 'রকমফের' নামক নূতন গীতিনাট্যের প্রথম অভিনয় রজনী বিজ্ঞাপিত হয়।* কিন্তু নাটকের যিনি নায়কের অংশগ্রহণ করিয়াছিলেন তিনি এবং আরও কয়েকজন অভিনেতা বৃহস্পতিবার রাত্রে কার্য্য পরিত্যাগের পত্র প্রেরণ করেন। শুক্রবার প্রাতে মহেন্দ্র বাবু গিরিশ বাবুর বাটী উপস্থিত হইয়া, তাঁহাকে আনুপূর্ব্বীক সমস্ত কথা জ্ঞাপন করিয়া বলেন, "এখন কি উপায় করা যায়, তাহারই একটা সৎপরামর্শ দিন।" মহেন্দ্র বাবুর নিকটে সমস্ত ব্যাপার অবগত হইয়া গিরিশচন্দ্র বলিলেন, "এমন ধাপ্পা! তা এর জন্যে ব্যস্ত হবার কিছু নেই, চলুন, দেখিগে ব্যাপারটা কি দাঁড়িয়েছে।"

কর্ম্মবীব গিরিশচন্দ্র তখনই মহেন্দ্র বাবুর সহিত থিয়েটারে আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার আগমনের সঙ্গে সঙ্গে অভিনেতৃবর্গ আবার উৎসাহিত হইয়া উঠিল। তিনি স্বয়ং সেই পুস্তকের নায়কের ভূমিকা গ্রহণ করিয়া বিশৃঙ্খল সম্প্রদায়কে আবার শৃঙ্খলের ভিতর আনিলেন। যৌবন হইতে বার্দ্ধক্য পর্য্যন্ত তাহার এই অদম্য উৎসাহ ও কার্য্যক্ষমতা তাঁহাকে রঙ্গালয়ের সর্ব্বোচ্চ স্থানে প্রতিষ্ঠিত রাখিয়াছিল। অন্য থিয়েটার যে তাঁহার থিয়েটারকে কোন অংশে ক্ষুণ্ণ করিবে ইহা তিনি কিছুতেই সহ্য করিতে পারিতেন না। তিনি সর্ব্বদা শরীরের জন্য খুত খুত করিতেন বটে, কিন্তু একবার কার্য্যসমুদ্রে ঝম্প প্রদান করিলে আর তাঁহার কিছুই জ্ঞান থাকিত না।

উপর্য্যুপরি অভিনয়, থিয়েটারের সর্ব্ব বিষয় তত্ত্বাবধান ও একসঙ্গে দুইখানি গীতিনাট্য ও প্রহসন লিখিতে আরম্ভ করায় তাঁহার অতিরিক্ত পরিশ্রম হইতে লাগিল। সকলেই

---

* মহেন্দ্রবাবুর উপদেশ মত ইংলণ্ডের সুবিখ্যাত নাট্যকার সেরিডনের "School for Scandal" নাটকের ছায়া লইয়া অতুলবাবু এই নাটক রচনা করেন।

তাঁহাকে এত পরিশ্রম করিতে বারবার নিষেধ করিতে লাগিলেন, কিন্তু কর্ম্মক্ষেত্রে একবার পদার্পণ করিলে গিরিশচন্দ্র কোন দিনই কাহারও নিষেধ গ্রাহ্য করিতেন না, এবারও শত নিষেধ উপেক্ষা করিলেন। তিনি নিজের অস্তিত্ব পর্য্যন্ত ভুলিয়া যেন একেবারে কর্ম্মে লীন হইয়া গেলেন। বস্তুত এবৎসর মিনার্ভা থিয়েটারে গিরিশচন্দ্র ও মহেন্দ্র কুমারের সুপরিচালনায় সোয়া লক্ষ টাকার অধিক আয় হইয়াছিল। এত অধিক আয় ইহার পূর্ব্বে কোনও থিয়েটারে কখনও হয় নাই। জ্ঞানী ও শক্তিমান্ ব্যক্তির হস্তে ব্যবসায়মাত্রই এইরূপ লাভবান্ হইয়া থাকে।

১৯১২ খৃষ্টাব্দের ২৭শে জুলাই কোহিনুর থিয়েটার ঋণগ্রস্ত হইয়া প্রকাশ্য নীলামে বিক্রীত হয়। মিনার্ভা থিয়েটারের অন্যতম স্বত্বাধিকারী শ্রীযুক্ত মনোমোহন পাঁড়ে এক লক্ষ এগার হাজার টাকা দিয়া উক্ত থিয়েটার খরিদ করেন। গিরিশচন্দ্র কোহিনুর থিয়েটারের জন্য যে সামাজিক নাটকখানির চারি অঙ্ক লিখিয়াছিলেন তাহার শেষ অঙ্ক আর শেষ করিয়া যাইতে পারেন নাই। মহেন্দ্রবাবুর পরলোক গমনের পর শ্রীযুক্ত মনোমোহন পাঁড়ে আবার যখন মিনার্ভা থিয়েটার গ্রহণ করেন, সেই সময় তাঁহার বিশেষ অনুরোধে গিরিশচন্দ্রের প্রিয় সুহৃৎ শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ বসু মহাশয় ঐ নাটকের শেষ অঙ্ক লিখিয়া ঐ নাটক সম্পূর্ণ করেন ও উক্ত নাটক বিশেষ সমারোহের সহিত মিনার্ভা থিয়েটারে অভিনীত হয়। এই নাটকের নাম গৃহলক্ষ্মী প্রদান করা হইয়াছিল। গৃহলক্ষ্মীই গিরিশচন্দ্রের শেষ অভিনীত নূতন নাটক।

প্রথম যৌবনে নিমচাঁদ হইতে আরম্ভ করিয়া শেষ বার্দ্ধক্যে আওরঙ্গজেব পর্য্যন্ত, বহু নাটকে বহু ভূমিকা অভিনয় করিয়া, গিরিশচন্দ্র অভিনয় কলার পূর্ণ বিকাশ প্রদর্শন করিয়া গিয়াছেন। তিনি যে পুস্তকে যে ভূমিকা লইয়া অবতীর্ণ হইয়াছেন সেই ভূমিকা আর তেমন অভিনয় হয় নাই, হইবার আশাও আর দেখি না। যৌবনে গিরিশচন্দ্র 'সধবার একাদশীতে' নিমচাঁদের ভূমিকা গ্রহণ করিয়া সর্ব্ব প্রথম 'রঙ্গালয়ে অবতীর্ণ হইয়াছিলেন। তাহার পর লীলাবতীতে ললিত, কৃষ্ণকুমারীতে ভীমসিংহ, মেঘনাদবধে রাম ও মেঘনাদ, পলাশীর যুদ্ধে ক্লাইব, মৃণালিনীতে পশুপতি, বিষবৃক্ষে নগেন্দ্র, দুর্গেশনন্দিনীতে জগৎসিংহ, হামিরে হামির, আনন্দ রহোতে বেতাল, রাবণবধ, সীতার বনবাস ও লক্ষ্মণ বর্জ্জনে রাম, রামের বনবাসে দশরথ, অভিমুন্যবধে দুর্য্যোধন এবং মাধবীকঙ্কণে সাতটা বিভিন্ন চরিত্রের অভিনয় করিয়া দর্শকমণ্ডলীকে মুগ্ধ ও বিস্মিত করিয়াছিলেন। জীবনে কোনদিন তাঁহার প্রতিভার কিছুমাত্র হ্রাস হয় নাই। যৌবনের পূর্ণ বিকাশ ও প্রৌঢ় সন্ধিতে তিনি দক্ষযজ্ঞে দক্ষ, ম্যাকবেথে ম্যাকবেথ, কালাপাহাড়ে চিন্তামণি, মায়াবসানে মণিকিঙ্কর, পাণ্ডবগৌরবে কঞ্চুকী, সীতারামে সীতারাম, ভ্রান্তিতে রঙ্গলাল এবং কপালকুণ্ডলায় পাঁচটি বিভিন্ন চরিত্রের অভিনয় করিয়া নাট্য জগৎকে স্তম্ভিত করিয়াছিলেন। ইহা ব্যতীত অপর অভিনেতা কর্ত্তৃক দক্ষতার সহিত অভিনীত অনেক ভূমিকাও স্বয়ং গ্রহণ করিয়া অপূর্ব্ব দক্ষতা প্রদর্শনে অভিনয় করিয়াছিলেন। নীলদর্পণে উড্সাহেব, বিল্বমঙ্গলে সাধক,

নসীরামে নসীরাম, প্রফুল্লে যোগেশ, হারানিধিতে হরিশ, জনায় বিদূষক প্রভৃতির ভূমিকা পূর্ব্বে ক্ষমতাশালী অভিনেতা কর্ত্তৃক অতিসুচারুরূপে অভিনীত হইয়াছিল বটে, কিন্তু গিরিশচন্দ্র পরে আবার এই সকল ভূমিকা গ্রহণ করিয়া বিচিত্র অভিনব চরিত্র বিশ্লেষণ প্রদর্শন করিয়া দর্শকবৃন্দকে মুগ্ধ ও চমৎকৃত করিয়াছিলেন। তাহার পর বার্দ্ধক্যে বলিদানে করুণাময়, সিরাজদ্দৌল্লায় করিম চাচা, দুর্গেশনন্দিনীতে বীরিন্দ্রসিংহ, মীরকাসেমে মীরজাফর ও ছত্রপতি শিবাজীতে আওরঙ্গজেবের ভূমিকা গ্রহণ করিয়া ছিলেন।* তাঁহার বার্দ্ধক্যের এই সকল ভূমিকার অভিনয় যাঁহারা দেখিয়াছেন তাঁহারা তাঁহার অদ্ভুত কলানৈপুণ্যক্ষমতার কথা শতমুখে কীর্ত্তিত করিয়াছেন। বিধি দত্ত যে শক্তি লইয়া তিনি জন্মগ্রহণ করিয়া ছিলেন শেষ দিন পর্য্যন্ত সে শক্তি হইতে ভগবান্ তাঁহাকে বঞ্চিত করেন নাই। যতই দিন গিয়াছে ততই তাঁহার সেই শক্তি, সেই প্রতিভা, ক্রমশঃ উজ্জ্বলতর হইয়া বিমল যশঃ-সৌরভ চারিদিকে ছড়াইয়া দিয়াছে।

১৩১৭ সালের বৈশাখ মাসে বঙ্কিমচন্দ্রের চন্দ্রশেখর মিনার্ভা থিয়েটারে অভিনীত হয়। সেই সময় উক্ত নাটকে গিরিশচন্দ্র দুই রাত্রি চন্দ্রশেখর, একরাত্রি শ্রীনাথ ও দুই তিনটি প্রতিবাসীর ভূমিকা গ্রহণ করিয়া দর্শকবৃন্দকে অভিনয় কলার এক বিচিত্র অভিনব মহিমমণ্ডিত ললিত মাধুরীময় গরিমা দেখাইয়া গিয়াছেন। গিরিশচন্দ্র আর ইহজগতে নাই, কর্ম্মময় জীবনের অবসানে বহুদিন তিনি দেবলোকে মহাশান্তি গ্রহণ করিয়াছেন। কিন্তু তাঁহার অভিনয় যাঁহারা দেখিয়াছেন তাঁহাদের নয়ন সম্মুখে সেই অভিনয় এখনও তেমনই উজ্জ্বলভাবে প্রতিভাত রহিয়াছে। গিরিশচন্দ্রের অভিনয়-নৈপুণ্য যে একবার দেখিয়াছে সে জীবনে কখন তাহা ভুলিতে পারিবে না।

গিরিশচন্দ্র জন্মিয়া ছিলেন বঙ্গে নাট্যশালা প্রতিষ্ঠার জন্য, তাঁহার কার্য্য শেষ হইল, আর কি তিনি থাকিতে পারেন! কার্য্য শেষে মহাকবি তাঁহার গুরু শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের পদে বিলীন হইয়া গেলেন। গিরিশচন্দ্রের জীবনী বলিবার বিস্তর আছে, কিন্তু সকল বিষয় পুঙ্খানুপুঙ্খরূপে বলা আমাদের এই ক্ষুদ্র পুস্তকে সম্ভব নহে। তবে যাহা না বলিলে নহে তাহাই কেবল আমরা বিবৃত করিয়াছি। গিরিশচন্দ্রের জীবনে যাহা আমাদের বলিবার ছিল প্রায় আমরা তাহার সকলই বলিয়াছি। এক্ষণে কেবল মাত্র আর একটী প্রসঙ্গ বলিয়া আমাদের বক্তব্য বিষয়ের উপসংহার করিব।

---

* যাঁহারা গিরিশচন্দ্রের বার্দ্ধক্যে বলিদানে করুণাময়ের ভূমিকায় স্বীয় গৃহিণী সরস্বতীর সহিত কন্যার বিবাহের কথাবার্ত্তা কহিতে কহিতে কাগজে বিবাহের দ্রব্যাদির ফর্দ্দকরণ, হিরণ্ময়ীর জলনিমজ্জন দৃশ্যের শেষভাগে রঙ্গস্থলে প্রবেশ করিয়া "এই যে খুঁজে পাওয়া গেছে, তাইত বলি আমার শান্ত মেয়ে, রাস্তায় যাবে না, লজ্জাশীলা রাস্তায় যাবে না!" এই বলিয়া সেই উন্মত্তাবস্থাতেও আশ্বস্তভাব প্রদর্শন—আবার পরক্ষণেই গভীর শোকে শুষ্ককণ্ঠে "মা, মা, অন্ন দিতে পারি নাই, এই যে আকণ্ঠ জলপান করেছ।" বলিয়া ঘূর্ণিত মস্তিষ্কে বসিয়া পড়ন, বিকৃত মস্তিষ্কে উকিল বাড়ী গিয়া সহিকরণ, প্রভৃতি প্রত্যক্ষ করিয়াছেন তাঁহারা তাঁহার এই অননুকরণীয় অভিনয়-কলা-নৈপুণ্য কখনও কি ভুলিতে পারিবেন।

১৩১৮ সালের ৩০শে আষাঢ় শনিবার মিনার্ভা থিয়েটারে বলিদানের অভিনয়ে করুণাময়ের ভূমিকা গিরিশচন্দ্র ঘোষ গ্রহণ করিবেন এইরূপ বিজ্ঞাপিত হয়। কিন্তু দুর্ভাগ্যবশতঃ সেদিন সন্ধ্যার পূর্ব্ব হইতেই মুষলধারে বৃষ্টি আরম্ভ হয়। সেই দুর্য্যোগে থিয়েটারের লোকসংখ্যা অল্পমাত্র হইয়াছিল, বোধ হয় সে দিন পঞ্চাশ টাকারও টিকিট বিক্রয় হয় নাই। গিরিশচন্দ্র থিয়েটারে আসিয়া উপস্থিত হইবামাত্র মহেন্দ্রবাবু বলিলেন, "এ দুর্য্যোগে ও এত অল্প বিক্রয়ে আপনার আর শুধু শুধু অভিনয় করিয়া ঠাণ্ডা লাগিয়ে কাজ নেই। আপনার শরীর ভাল নেই। সকাল সকাল বাড়ী গিয়ে শুয়ে পড়ুন গে।"

কিন্তু গিরিশচন্দ্রের করুণাময়ের ভূমিকায় অভিনয় দেখিবার জন্য সেই মুষলধারে বৃষ্টি বলিয়াও দর্শক সংখ্যা ক্রমেই বাড়িতে লাগিল। দেখিতে দেখিতে প্রায় চারিশত টাকার টিকিট বিক্রয় হইয়া গেল। গিরিশচন্দ্র তখন মহেন্দ্রবাবুকে বলিলেন, "এই ভীষণ দুর্য্যোগে জল ঝড় উপেক্ষা করিয়াও যাঁহারা আমার অভিনয় দেখিতে আসিয়াছেন আমি তাঁহাদের কিছুতেই বঞ্চিত করিতে পারিব না। তাহাতে স্বাস্থ্য ভঙ্গ হয় উপায় কি?" মহেন্দ্রবাবুর প্রাণ যেন বলিতেছিল আজ গিরিশচন্দ্রকে অভিনয় করিতে দেওয়া কিছুতেই উচিত নহে, আজ অভিনয় করিলে এই অভিনয়ই তাঁহার শেষ অভিনয় হইবে। মহেন্দ্রবাবু পুনরায় এই জল ঝড়ে গিরিশচন্দ্রকে অভিনয় করিতে নিষেধ করিলেন। কিন্তু বিধিলিপি কে খণ্ডন করিবে? গিরিশচন্দ্র তাঁহার নিষেধ মানিলেন না, অভিনয়ের জন্য রঙ্গালয়ে বাহির হইয়া পড়িলেন। মহেন্দ্রবাবুর প্রাণ সেদিন সত্যই অনুভব করিয়াছিল, সেই অভিনয়ই গিরিশচন্দ্রের শেষ অভিনয় হইল। করুণাময়ের চরিত্র অভিনয় করিতে হইলে বহুবার নগ্নগাত্রে রঙ্গমঞ্চে বাহির হইতে হয়। অভিনয় করিয়া বাটী ফিরিবার পরই তিনি অসুস্থ হইয়া পড়িলেন। সেই ভীষণ রজনীর শীতল বায়ুস্পর্শে তাঁহার বিশেষ ঠাণ্ডা লাগিল। সেই ঠাণ্ডা লাগাই তাঁহার কাল হইল। পরদিন হইতেই হোমিওপ্যাথিক চিকিৎসা আরম্ভ হইল। কিন্তু শরীরের গ্লানি দিন দিন বৃদ্ধি পাইতে লাগিল, ক্রমে হাঁপানীও আসিয়া দেখা দিল। ভাদ্রমাস হইতে তাঁহার কয়েকজন বন্ধুবর্গের পরামর্শে তিনি সুপ্রসিদ্ধ কবিরাজ শ্রীযুক্ত শ্যামাদাসের চিকিৎসাধীন হইলেন। শ্যামাদাস কবিরাজ মহাশয় তাহাকে দেখিয়া বলিলেন, "চিন্তার কোন কারণ নাই, আপনাকে শীঘ্রই নীরোগ করিয়া সুস্থ দেহে প্রত্যহ গঙ্গাস্নানের অভ্যাস করাইব।" শ্যামাদাস কবিরাজ মহাশয়ের চিকিৎসানৈপুণ্যে গিরিশচন্দ্র দিন দিন আরোগ্যলাভের দিকেই অগ্রসর হইতে লাগিলেন। পূর্ব্বকার দুই বৎসরের মত এ বৎসরও কাশী যাইবার সমস্ত বন্দোবস্ত ঠিক হইয়াছিল, কিন্তু কবিরাজ মহাশয়ের চিকিৎসায় সুবিধা হইবে বলিয়া এই যাই যাই করিতে করিতে কার্ত্তিকমাস কাটিয়া গেল। এদিকে গিরিশচন্দ্রও শরীরে বেশ একটু সুস্থতা অনুভব করিতে লাগিলেন। কবিরাজ মহাশয়ের নিষেধ, তিনি একেবারেই অধিক নড়িতে চড়িতে পারিবেন না; সেইজন্য তিনি এই অবস্থাতেও বাটীতে অভিনেতৃবর্গকে আনাইয়া তপোবলের অল্প অল্প শিক্ষাদান কার্য্য সমাধান করিতে লাগিলেন।

প্রথম প্রথম কবিরাজ মহাশয়ের ঔষধে যেরূপ ফল পাওয়া গিয়াছিল শেষভাগে আর তেমন কোন ফলই দর্শিল না। শীতের বৃদ্ধির সঙ্গে সঙ্গে গিরিশচন্দ্রের রোগেরও বৃদ্ধি হইতে লাগিল। এদিকে তখন এত বেশী শীত পড়িয়াছে যে সেই দারুণ শীতে পশ্চিমের দুর্দ্দান্ত শীতের ভিতর যাইতে কোন চিকিৎসকই পরামর্শ দিলেন না, উপরন্তু সমস্ত চিকিৎসকগণই তখন পশ্চিমে যাইতে নিষেধ করিলেন। শীতকালে কলিকাতা মহানগরী সন্ধ্যার পর হইতেই দারুণ ধূমে আচ্ছন্ন হইয়া থাকে। এই ধূম নিশ্বাস প্রশ্বাসের সঙ্গে সঙ্গে ফুসফুসের ভিতর প্রবিষ্ট হইয়া হাঁপানী রোগীর বিশেষ যন্ত্রণাদায়ক হইয়া দাঁড়ায়। আবার যে পল্লীতে বস্তির সংখ্যা বেশী সেখানে এই ধূমও অধিক পরিমাণে জমিয়া থাকে। গিরিশচন্দ্রের বাটীর সম্মুখেই প্রকাণ্ড বস্তি থাকায় সন্ধ্যার পর ধূমে তাঁহাদের পাড়াটা একেবারে অন্ধকার করিয়া রাখিত। গিরিশচন্দ্র কোনদিনই দরজা জানালা বন্ধ করিয়া থাকিতে পারিতেন না, সুতরাং এই ধূমের উৎপাত তাঁহাকে একেবারে অস্থির করিয়া তুলিয়াছিল। শীতের দরুণ পশ্চিমে তো যাওয়া হইলই না।, কলিকাতার আশেপাশে এমন ভালো স্থানও পাওয়া গেল না যেখানে যাইয়া তিনি এই ধূমের হস্ত হতে পরিত্রাণ পান।* যখন কালের ডাক আসিয়া উপস্থিত হয় ও তাহার কাল মহিষটা শিং নাড়িয়া নৃত্য করিতে থাকে, মানুষ তখন আপনা হইতেই কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া পড়ে, কোন দিকেই কোন রূপ সুবিধা দেখিতে পায় না। গিরিশচন্দ্রেরও তাহাই ঘটিল, চারিদিক হইতে যেন সকল রকম অসুবিধা আসিয়া তাহাকে ঘিরিয়া ধরিল। চিকিৎসা, ঔষধ কিছুতেই কিছু হইল না, তিনি ধীরে ধীরে কালের কঠিন কোলের দিকে অগ্রসর হইতে লাগিলেন।

শ্যামাদাস কবিরাজ মহাশয়ের চিকিৎসার বিশেষ কোন ফল না পাওয়ায় গিরিশচন্দ্র আবার হোমিওপ্যাথিক চিকিৎসাধীন হইলেন। তাঁহার বহুদিনের বন্ধু ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বরাট মহাশয় সুপ্রসিদ্ধ হ্যোমিওপ্যাথিক চিকিৎসক ইয়ুনান সাহেবকে লইয়া গিরিশচন্দ্রের চিকিৎসা করিতে লাগিলেন। হোমিওপ্যাথিক চিকিৎসায় গিরিশচন্দ্রের আজন্ম অনুরাগ ছিল, তিনি নিজেও ঐ চিকিৎসার বিশেষ পক্ষপাতী ছিলেন, ডাক্তার ইয়ুনান তাঁহার সহিত কথাবার্ত্তায় এবং সতীশ বাবুর নিকট গিরিশচন্দ্রের উক্ত চিকিৎসায় অভিজ্ঞতার কথা অবগত হইয়া, তাঁহাকে যে ঔষধের ব্যবস্থা করিতেন তাহার নাম তাঁহার নিকট হইতে গোপন রাখিতেন। কিন্তু গিরিশচন্দ্র অনুমান করিয়া যে দু'একটা ঔষধের নাম করিতেন আশ্চর্য্যের বিষয় তাহার ভিতর ডাক্তারের প্রদত্ত ঔষধের নাম

* ১৩১৬ সালে মাঘমাসের শেষভাগে প্রথম কাশীধাম হইতে আসিয়া কলিকাতায় ধূমের উৎপাতে গিরিশচন্দ্র ঘুঘুডাঙ্গার সাহিত্যিক ও সুকবি শ্রীযুক্ত সুরেন্দ্রনারায়ণ রায় মহাশয়ের আগ্রহাতিশয্যে তাঁহার 'সুরেন্দ্র কুটীরে' গিয়া ফাল্গুন ও চৈত্র দুই মাস বাস করেন। সুরেন্দ্রবাবুর শ্রদ্ধা, ভক্তি ও পরিচর্য্যা অবর্ণনীয়। এ বৎসরও পুনরায় ঘুঘুডাঙ্গা যাইবার কথা হয়, কিন্তু তথায় প্রচণ্ড বেগে ম্যালেরিয়া জ্বর হইতেছিল বলিয়া সে সঙ্কল্প পরিত্যক্ত হইল।

থাকিত। যাহা হউক হোমিওপ্যাথিক চিকিৎসার অধীনে কিছুদিন থাকিবার পর রোগ ক্রমে নিরাময় হইয়া আসিল; কিন্তু তখনও তিনি খুব দুর্ব্বল, চিকিৎসকের পরামর্শে রোজ গাড়ী করিয়া প্রাতে একটু করিয়া বেড়াইয়া আসিতেন। এই ভাবে যখন মাঘ মাসের অর্দ্ধেক কাটিয়া গেল তখন সকলেরই আশা হইল, এবৎসরও ভালোয় ভালোয় কাটিয়া গেল। কিন্তু হায় মানুষ কত আশা করিয়া থাকে, কিন্তু তাহাদের কয়টা আশাইবা পূর্ণ হয়! নেপথ্যে বসিয়া অনন্ত শক্তি লইয়া যে অনন্ত পুরুষ এই বিশ্বটাকে নাচাইতেছেন, তাঁহারই ইচ্ছায় মানুষের কত আশা, কত সঙ্কল্প জল বুদ্‌বুদের মত জলের উপর উঠিয়া আবার জলেই মিলাইয়া যায়!

দ্বিতীয়বার পত্নী বিয়োগের পর হইতে গিরিশচন্দ্র আর বাটীর ভিতর শুইতে যাইতেন না, বৈঠকখানায় শয়ন করিতেন। তাঁহার সুদীর্ঘ দ্বিতল বৈঠকখানার একধারে কতকটা স্থান কাঠের প্রাচীর দিয়া পৃথক্ করিয়া শয়নাগার করিয়া লইয়াছিলেন। এই বৈঠকখানার সহিত গিরিশচন্দ্রের শত শত স্মৃতি জড়িত। ইহাই তাঁহার অধ্যয়নাগার, ইহাই তাঁহার চিকিৎসালয়। সংসারের নানাবিধ ক্লান্তি ও পরিশ্রান্তির পর এইখানে আসিয়াই তিনি পরম শান্তিলাভ করিতেন। এই কক্ষই তাঁহার অমর কাব্যকলার লীলাভূমি। এই কক্ষই শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের পদধূলি বক্ষে ধারণ করিয়া মহাতীর্থ হইয়া আছে। এইখানেই মহাপুরুষের অন্তিম নিশ্বাস অনন্তের সহিত মিলিত হইয়াছে।

২০ শে মাঘ শনিবার আহারাদির পর গিরিশচন্দ্র শয়ন করিয়াছিলেন। সহসা গিরিশচন্দ্র অবিনাশ বাবুকে ডাকিয়া বলিলেন। "তুমি কি কোথায়ও বেরুবে?"*

অবিনাশ বাবু গিরিশচন্দ্রের ডাক শুনিয়াই উঠিয়া বসিয়া ছিলেন, বলিলেন, "না"।

গিরিশচন্দ্র পুনরায় বলিলেন, "কাজ থাক্‌লেও কোথায়ও বেরিও না, আমার শরীরটা বড়ই অসুস্থ বলে বোধ হচ্ছে।

বেলা যখন চারিটা গিরিশচন্দ্র তখন, অবিনাশ বাবুকে ডাকিয়া টেমপারেচার লইতে বলিলেন। অবিনাশ বাবু টেমপারেচার লইয়া দেখিলেন জ্বরের উত্তাপ ১০২ ডিগ্রি হইয়াছে। একটু ইতস্ততঃ করিয়া তিনি গিরিশচন্দ্রের ভ্রাতা শ্রীযুক্ত অতুল বাবুকে জিজ্ঞাসা করিয়া জ্বরের পরিমাণ গিরিশচন্দ্রকে জানাইলেন। গিরিশচন্দ্র ঘাড় নাড়িয়া বলিলেন, "সেই জন্যই এত অসুস্থতা মনে হচ্ছে।" অতুল বাবু তখনই চিকিৎসকগণকে সংবাদ দিলেন। চিকিৎসকগণ আসিয়া গিরিশ বাবুকে দেখিয়া ঔষধের ব্যবস্থা করিলেন। গিরিশচন্দ্র তাঁহাদের ব্যবস্থা অনুসারে ঔষধ সেবন করিতে আরম্ভ করিলেন।

শনি ও রবিবারের পর সোমবার ৯৮ ডিগ্রি উত্তাপ দর্শনে সকলেরই আবার বেশ একটু আশা হইল। গিরিশচন্দ্রকেও সেদিন বেশ একটু সুস্থ বলিয়া বোধ হইতে লাগিল। অবিনাশ বাবুর উপর দেহের উত্তাপ পরীক্ষা করিয়া লিখিয়া রাখিবার ও নিয়মিত ঔষধ

---

* গিরিশচন্দ্রের কর্ম্মময় জীবনের শেষ পনের বৎসর অবিনাশবাবুই সর্ব্বদা ছায়ার ন্যায় তাঁহার নিকটে থাকিতেন।

খাওয়াইবার ভার ছিল। দেহের উত্তাপ দিন দিন কমিয়া যাইতেছে দেখিয়া তিনি বড়ই ভীত হইয়া পড়িলেন। মঙ্গলবার ৯৭ ও বুধবার ৯৬ ডিগ্রি দেহের উত্তাপ নামিয়া গেল। অবিনাশ বাবু এই ব্যাপারে বড়ই ভীত হইয়া পড়িয়াছিলেন, তিনি মহাভীতিস্বরে বলিয়া উঠিলেন, "একি আশ্চর্য্য, উত্তাপ যে প্রত্যহই কমিতেছে!"

গিরিশচন্দ্র একটু দূরে বসিয়াছিলেন। হাসিতে হাসিতে বলিলেন, "দেখ্ দিকি, ক্রমে collapse হবে।" অবিনাশ বাবু ভীতস্বরে বলিয়া উঠিলেন, "অমন কথা বল্‌বেন না!"

গিরিশচন্দ্র কোন কথা কহিলেন না, তাঁহার সমস্ত মুখখানার উপর একটা বিরাট গাম্ভীর্য্যের ছবি পড়িল।

সোমবার যাহা হউক করিয়া কাটিয়া গেল, কিন্তু মঙ্গলবার তাঁহার শয়ন করা মহা কষ্টকর হইয়া দাঁড়াইল। শয়ন করিলেই শ্বাস রুদ্ধ হইয়া আসিবার মত হইতে লাগিল। শয়ন করা দূরে থাকুক বালিশে একটু হেলান দিলেই তিনি মহা যন্ত্রণা অনুভব করিতে লাগিলেন।

অবিনাশ বাবু এই কয়দিন ধরিয়াই সমস্ত রাত্রি জাগিতে ছিলেন। রাত্রি দুইটার সময় গিরিশচন্দ্র তাঁহাকে শয়ন করিতে বলিলেন, উপর্য্যুপরি রাত্রি জাগরণে অবিনাশ বাবুর যে একটু বিশ্রামের প্রয়োজন সেই অবস্থাতেও গিরিশচন্দ্র তাহা অনুভব করিয়াছিলেন। অবিনাশ বাবু শয়ন করিতে ইতস্ততঃ করায় গিরিশচন্দ্র বলিলেন, 'অবুঝ হয়ো না, পা'লা করে জাগ, তুমি পড়লে বড় মুস্কিল হবে। এই তো সবাই জেগে রয়েছে। এই বেলা তুমি একটু শুয়ে নাও।" অবিনাশ বাবু আর কোন কথা কহিতে পারিলেন না, এক পার্শ্বে যাইয়া শুইয়া পড়িলেন। কিন্তু এ অবস্থায় কি চক্ষে নিদ্রা আসিতে পারে? তিনি প্রায় ঘণ্টা দেড়েক শুইয়াছিলেন সেই সময় শুনিতে পাইলেন গিরিশচন্দ্র যেন তাঁহার হৃদয়ের সমস্ত শক্তি সঞ্চিত ও কেন্দ্রীভূত করিয়া প্রাণের আবেগে অতি করুণ কণ্ঠে তিনবার বলিয়া উঠিলেন, "রামকৃষ্ণ—রামকৃষ্ণ—রামকৃষ্ণ!" সেই স্বরে অবিনাশ বাবু শিহরিয়া উঠিলেন, গিরিশচন্দ্রের এরূপ কণ্ঠস্বর তিনি পূর্ব্বে আর কখনও শুনেন নাই। অবিনাশ বাবু আর শুইয়া থাকিতে পারিলেন না, তখনি উঠিয়া বসিলেন। তাঁহাকে উঠিয়া বসিতে দেখিয়া গিরিশচন্দ্র মৃদুস্বরে বলিয়া উঠিলেন, "উঠলে যে?"

অবিনাশ বাবু উত্তর করিলেন, "ঘুম হইতেছে না।" অবিনাশ বাবু চারিদিকে চাহিয়া দেখিলেন, সে সময় যাঁহাদের জাগিবার কথা তাঁহারা সকলেই ঘুমাইয়া পড়িয়াছেন, কিন্তু গিরিশচন্দ্রের তাহাতে ভ্রূক্ষেপও নাই। অবিনাশ বাবু একটু নীরব থাকিয়া জিজ্ঞাসা করিলেন, "ন" বাবুকে ডাকবো?"

গিরিশচন্দ্র ঘাড় নাড়িয়া বলিলেন, "ঘুম না হ'লে তার অসুখ হয়, এখন থা'ক।" চারিটা বাজিবার পর গিরিশচন্দ্র অবিনাশ বাবুকে বলিলেন, "অতুলকে তোল।"

অবিনাশ বাবু ভিতর বাটী হইতে অতুলবাবুকে ডাকিয়া আনিলেন। অতুলবাবু বৈঠকখানাগৃহে উপস্থিত হইলে, গিরিশচন্দ্র বলিলেন, "একেবারে নিদ্রা নেই, কিছু ভাল বুঝতে পাচ্ছিনি।"

সুবিখ্যাত ডাক্তার শ্রীযুক্ত বিপিনবিহারি ঘোষ, ডাক্তার জে, এন, কাঞ্জিলালের সহিত অতি সতর্কভাবে চিকিৎসা করিতে ছিলেন, কিন্তু কোন ঔষধেই কোন ফল দর্শিল না। সমস্ত বুধবার দিবারাত্র এই ভাবেই কাটিল। সমাগত সকলের সহিত কথাবার্ত্তা কহিতেছেন, কিন্তু নিদ্রা যাইবার উপায় নাই। মাঝে মাঝে গিরিশচন্দ্র বলিতে লাগিলেন, "খাড়া হয়ে বসে কেমন করে ঘুমুই—একি হলো!"

কিছুদিন পূর্ব্বে সুপ্রসিদ্ধ সাহিত্যিক শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার গিরিশচন্দ্রকে দেখিতে আসিয়া চুঁচুড়ার "শিবপ্রিয়" ঔষধের ধূম গ্রহণ করিতে বলিয়াছিলেন ও এককৌটা ঔষধও পাঠাইয়া দিয়াছিলেন। গিরিশচন্দ্র উক্ত ঔষধের ধূম গ্রহণ করিয়া প্রথম প্রথম ফল পাইয়াছিলেন, এ অবস্থাতেও তাহার ধূম গ্রহণ করিয়া কতকটা শ্লেষ্মা বাহির হইয়া গেল বটে, কিন্তু নিদ্রা যাইবার কোন উপায় হইল না। রোগ ক্রমেই করালমূর্ত্তি ধারণ করিতে লাগিল।

মিনার্ভা থিয়েটার এক্‌জিবিসন উপলক্ষে ফরিদপুরে সে সময় বায়না গিয়াছিল। গিরিশচন্দ্রের একমাত্র পুত্র শ্রীযুক্ত সুরেন্দ্র নাথ ঘোষকে (দানি বাবুকে) ও সম্প্রদায়ের সহিত যাইতে হইয়াছিল। বুধবার সন্ধ্যার সময় অতুলবাবু শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ ঘোষকে আসিবার জন্য টেলিগ্রাম করিলেন। সেই রাত্রে গিরিশচন্দ্র আচ্ছন্ন অবস্থাতেই বলিলেন, "দানি—message." অতুলবাবু তৎক্ষণাৎ বলিলেন, "হাঁ দানিকে টেলিগ্রাম করা হয়েছে।"

গিরিশচন্দ্র আর কোন কথা বলিলেন না। বুধবারও সেই একইভাবে অনিদ্রায় কাটিয়া গেল। বৃহস্পতিবার প্রভাতে তিনি বলিলেন, "আমাকে সরাইয়া আমার বিছানা ঝাড়িয়া দাও"।

তাহাই হইল। সেইদিন বেলা নয়টার পর হইতেই ক্রমাগত বলিতে লাগিলেন, "চল।"

গৃহে যাঁহারা যাঁহারা উপস্থিত ছিলেন, সকলেই জিজ্ঞাসা করিতে লাগিলেন কোথায় যাইবেন? গিরিশচন্দ্রের মৃদুস্বর অতি মৃদুভাবে বাহির হইয়া আসিল, "গাড়ী আসিয়াছে।" ক্রমেই অবস্থা নিতান্ত খারাপ হইতে লাগিল। তখন কয়েকজন বন্ধুবর্গের পরামর্শে ডাক্তার ব্রাউণ সাহেবকে আনা হইল। ব্রাউণ সাহেব রোগীর নাড়ী পরীক্ষা করিয়া মুখখানা বিকৃত করিলেন ও মৃদুস্বরে বলিলেন, "অবস্থা নিতান্ত সাংঘাতিক।"

মধ্যাহ্নে গিরিশচন্দ্রের প্রিয় সুহৃৎ দেবেন্দ্র বাবু আসিলেন। গিরিশচন্দ্র জল পান করিবেন বলায় তিনি তাড়াতাড়ি জলের গ্লাস আনিলেন। গিরিশচন্দ্র স্বহস্তেই জল পান করিলেন। দেবেন্দ্র বাবু দুই চারি কোয়া কমলালেবুও গিরিশচন্দ্রকে খাওয়াইয়া দিলেন, কিন্তু কোন ক্রমেই তাঁহাকে শোয়াইতে পারিলেন না। শেষে পুনঃ পুনঃ অনুরোধ করিয়া বুঝিলেন, যে তাঁহার কথা গিরিশচন্দ্র ধারণা করিতে পারিতেছেন না। তখন দেবেন্দ্র বাবু রামকৃষ্ণভক্তজননী শ্রীশ্রীমার কথা পাড়িলেন ও বলিলেন, "মার কাছে সংবাদ পাঠাব কি?"

গিরিশচন্দ্র কিয়ৎক্ষণ স্থিরভাবে দেবেন্দ্র বাবুর মুখের দিকে চাহিয়া থাকিয়া বলিলেন, "দেখ, সব ভাল বুঝতে পাচ্ছিনি, কেমন যেন গুলিয়ে যাচ্ছে।"

মধ্যাহ্নের পর হইতে তিনি প্রায়ই আচ্ছন্ন হইয়া পড়িতে লাগিলেন। শিবপ্রিয় ঔষধের ধূম গ্রহণে উপকার পাওয়ায় আরও চারি কৌটা ঔষধ ভ্যালুপেবেলে পাঠাইবার জন্য চুঁচুড়ায় পত্র লেখা হইয়াছিল, সেই সময় সেই ঔষধ লইয়া পিয়ন উপস্থিত হইল। অনেকেই বলিলেন, "আর ঔষধের প্রয়োজন কি?" কিন্তু দেবেন্দ্র বাবু ঘাড় নাড়িয়া বলিলেন, "গিরিশ দাদা যখন স্বয়ং ভ্যালুপেবেলে ঔষধ পাঠাইতে লিখিয়াছেন, তখন ঔষধ ফেরৎ দেওয়া কিছুতেই হইতে পারে না।" দেবেন বাবুর কথার উপর আর কেহ কথা কহিতে পারিলেন না, মূল্য দিয়া তখনই ভ্যালুপেবেল রাখা হইল।

কিয়ৎক্ষণ পরে গিরিশচন্দ্রের একটু আচ্ছন্নভাব কাটিয়া গেলে অবিনাশ বাবু বলিলেন, "ভ্যালুপেবেল ডাকে চারি কৌটা শিবপ্রিয় আসিয়াছে।"

গিরিশচন্দ্র আগ্রহভরে কাণ পাতিয়া তাহার কথা শুনিতেছিলেন, বলিলেন, "টাকা দিয়াছ?"

অনিবাশ বাবু বলিলেন, "আজ্ঞে হ্যাঁ।"

গিরিশচন্দ্র বলিলেন, "বেশ করিয়াছ।" তখন বেলা প্রায় চারিটা।

সন্ধ্যার পর হইতেই গিরিশচন্দ্রের আচ্ছন্ন ভাবটা আবার ক্রমেই বাড়িয়া উঠিতে লাগিল! সেই আচ্ছন্ন অবস্থায় কখনও "চল", কখনও "নেশা কাটিয়ে দাও", কখনও "রামকৃষ্ণ, এইরূপ ক্রমাগতই বলিতে লাগিলেন। শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু) অতুল বাবুর টেলিগ্রাম রাত্রেই পাইয়া ছিলেন। কিন্তু রাত্রে ট্রেন না থাকায় প্রভাতের প্রথম ট্রেনেই রওনা হইয়াছিলেন। তিনি যখন আসিয়া উপস্থিত হইলেন তখন রাত্রি আটটা। দানিবাবু গৃহের ভিতর প্রবেশ করিয়াই "বাপি বাপি" বলিয়া কাতর কণ্ঠে ডাকিতে লাগিলেন। পুত্রবৎসল পিতা পুত্রের মস্তকে তাঁহার কম্পিত হস্ত আমর্শন করিয়া আশীর্ব্বাদ করিলেন ও একটু জল খাইতে চাহিলেন। পার্শ্বেই বেদানার রস ছিল, দানিবাবু ব্যস্তভাবে তাহা ধীরে ধীরে পিতাকে খাওয়াইয়া দিলেন। দানিবাবু যখন ফরিদপুর গমন করেন সেই সময় গিরিশচন্দ্র বলিয়াছিলেন, "তুমি ফিরে এস, অনেক কথা আছে।" সেই কথা স্মরণ করাইয়া দিয়া দানিবাবু বলিলেন, "বাপি, আমাকে যে কি বল্‌বে বলেছিলে?"

গিরিশচন্দ্র তাহার উত্তরে জড়িত স্বরে কি বলিলেন, ঠিক তাহা বুঝা গেল না। ক্রমে আচ্ছন্ন ভাব আরও বাড়িতে লাগিল। চিকিৎসকগণ বলিলেন, "এইবার মহাশ্বাস আরম্ভ হইয়াছে।"

সেদিন বৈকাল হইতেই প্রবলধারে বৃষ্টি আরম্ভ হইয়াছিল। গিরিশচন্দ্রের অবস্থা যে সঙ্কট সে সংবাদ প্রভাত হইতেই ছড়াইয়া পড়িয়াছিল। সেই বৃষ্টি উপেক্ষা করিয়াও সন্ধ্যার পর হইতেই বহু লোক আসিয়া উপস্থিত হইতে লাগিল। রাত্রি বারটার সময়

স্বামী সারদানন্দ প্রভৃতি শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের শিষ্য ও ভক্তগণ এবং সুপ্রসিদ্ধ নাট্যাচার্য্য শ্রীযুক্ত অমৃতলাল বসু প্রভৃতি আত্মীয় স্বজনগণ সকলে মিলিয়া প্রাণ খুলিয়া তাঁহার ইষ্টদেবের নাম গান আরম্ভ করিলেন। "রামকৃষ্ণ হরিবোল" ধ্বনিতে সমস্ত পল্লী একেবারে মুখরিত হইয়া উঠিল।

বৃহস্পতিবার ২৫শে মাঘ ১৩১৮ সাল রাত্রি একটা বিশ মিনিটের সময় গিরিশচন্দ্র তিন দিন অনিদ্রার পর সহস্র সহস্র আত্মীয় বান্ধবকে অপার শোক সাগরে ভাসাইয়া মহানিদ্রায় মগ্ন হইলেন।

গিরিশচন্দ্রের মহাপ্রস্থানে বঙ্গ-রঙ্গমঞ্চের ও বঙ্গ নাট্য সাহিত্যের যে ক্ষতি হইয়াছে তাহা আর পূরণ হইবার আশা নাই। মহাপুরুষ মহাসাধনায় আসিয়াছিলেন সাধনা শেষে আর কি তিনি থাকিতে পারেন! মায়ের আহ্বান শুনিবামাত্র তিনি সব ফেলিয়া ছুটিয়া চলিয়া গেলেন!

প্রভাত হইতে না হইতে রামকৃষ্ণভক্তগণ ও বহুবিধ জনসমাগমে সমস্ত পল্লী পরিপূর্ণ হইয়া গেল। মহাকবিকে একবার শেষ দর্শন করিবার জন্য সকলের এরূপ আকুল আগ্রহ যে জনতার সুশৃঙ্খলতা সাধন একরূপ অসম্ভব হইয়া দাঁড়াইয়া ছিল। বিচিত্র খট্টায় বিবিধ সুচারু পুষ্পলতায় সজ্জিত করিয়া ললাটে "শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংস" নাম লিখিয়া দিয়া বঙ্গনাট্য সম্রাটকে বাহির করা হইল। জনতার হুড়াহুড়ি আরও বাড়িয়া গেল। সেই জনতা ভেদ করিয়া শ্রীশ্রীরামকৃষ্ণ নাম গাহিতে গাহিতে মহাপুরুষের শবদেহ কাশীমিত্রের শ্মশানঘাটে আসিয়া উপস্থিত হইল। শ্মশানঘাটে কলিকাতার সম্ভ্রান্ত ব্যক্তিবর্গ ও গিরিশচন্দ্রের বন্ধুগণ এবং গুণগ্রাহী ব্যক্তিসমূহের এত অধিক সমাবেশ হইয়াছিল যে, রাধাকান্ত দেবের মুমূর্ষনিকেতন হইতে গোলাবাড়ী ঘাট পর্য্যন্ত নর ও যানে পরিপূর্ণ হইয়া গাতায়াত একেবারে অসম্ভব হইয়া উঠিয়াছিল। গিরিশচন্দ্রকে চিতাশয্যায় শয়ন করাইয়া দিবার পর আবার সহস্র কণ্ঠে 'রামকৃষ্ণ হরিবোল' নাম সংকীর্ত্তন হইতে লাগিল। এদিকে অগ্নিদেব সেই মহাপুরুষের শবদেহ গ্রাস করিবার জন্য লক্ লক্ করিয়া জ্বলিয়া উঠিলেন। দেখিতে দেখিতে সব শেষ হইয়া গেল। বেলুড় মঠের সন্ন্যাসিগণ নববস্ত্র পরিধান করিয়া নব তাম্রকুণ্ডে সেই চিতা হইতে সযত্নে অস্থি সংগ্রহ করিয়া বিষণ্ণ চিত্তে স্বস্থানে প্রস্থান করিলেন।

গিরিশচন্দ্র চলিয়া গেলেন বটে, কিন্তু তিনি স্বয়ং তাঁহার যে স্মৃতিস্তম্ভ রাখিয়া গিয়াছেন তাহা চিরদিন বাঙ্গালার বক্ষের উপর তাঁহার স্মৃতি ধরিয়া রাখিবে। তাঁহার প্রতিষ্ঠিত সাধারণ বঙ্গরঙ্গালয় ও তাঁহার অমর গ্রন্থসমূহ বঙ্গবাসীর নিকট তাহাকে যুগ-যুগান্তর অমর করিয়া রাখিবে।

যাও কবিবর, সেই অনন্ত অমরধামে যাও, যেখানে তোমার অন্তরের গুরুদেব নিত্য বিরাজিত, যেখানে জন্মে মৃত্যু নাই, যৌবনে বার্দ্ধক্য নাই, মিলনে বিচ্ছেদ নাই, সুখে দুঃখ নাই, আনন্দে শোক নাই, সম্পদে বিপদ নাই; যেখানে অসীম অনন্ত প্রেম

বৃন্দাবন—অগাধ অপার চির-শান্তিধাম, যেখানে নিরঙ্কুশ অদ্বৈত জ্ঞান-ভাণ্ডার, সুরস সুধাময় নিরবধি ভক্তি পারাবার! যাও কবিবর, যাও তোমার চির আকাঙ্ক্ষিত নিত্য-পীযূষ-পূরিত শ্রীশ্রীগুরুচরণ নিকুঞ্জে নিলীন হও—যেখানে বারমাস বসন্ত বিরাজে, নিত্য শান্তি প্রীতি পবিত্রতা রাজে,—সেখানে সংসারের ঝঞ্ঝাবাত্যা আর তোমায় উৎপীড়িত করিতে পারিবে না, কৃতঘ্নের হলাহল আর তোমায় কালসর্পের ন্যায় দংশন করিতে পারিবে না! যাও মহাকবি, সেই চিরোজ্জ্বল জ্যোতির্ম্ময় নিত্যধামে, যেখানে দেবর্ষি ভরত ও প্রতীচ্য মনীষী আরিষ্টোটল তোমার প্রতীক্ষায় রহিয়াছেন, যেখানে পাণিনি ও এস্কাইলাস, কালিদাস ও সেক্স্পীয়র, মার্লো, গেটে, রেসিনি ও মোলিয়র, তোমার জন্য জয়মাল্য হস্তে দাঁড়াইয়া আছেন। যাও লীলাময় কর্ম্মযোগিন্, তোমার নশ্বর ভবলীলা শেষ হইয়াছে—ঐ দেখ রামনারায়ণ, মধুসূদন, দীনবন্ধু, বেন্‌জন্‌সন, ভবভূতি, ভট্টনারায়ণ স্বারাজ্যের হিরণ্ময় তোরণ উন্মুক্ত করিয়া তোমার প্রতীক্ষায় সানন্দে দাঁড়াইয়া আছেন—ঐ দেখ তোমার প্রিয়তম সহযোগী হাস্যার্ণব অর্দ্ধেন্দুশেখর তোমাকে লইবার জন্য সকলের অগ্রে ছুটিয়া আসিতেছেন—ঐ দেখ তোমার প্রাণাধিক প্রিয়তম শিষ্য মহেন্দ্রলাল, অমৃতলাল, মতিলাল আর আর কত শত তোমারই শিক্ষিত বিদ্যাবিভায় মণ্ডিত হইয়া হর্ষ-পুলকিত-নয়নে তোমার অমর অবিনশ্বর কীর্ত্তিগাথা গাইতে গাইতে তোমায় লইতে আসিতেছেন! হে বঙ্গ-কাব্যকানন-কোকিল, তুমি আজি তোমার চির ঈপ্সিত নির্ব্বাণ প্রাপ্ত, জন্ম-মৃত্যুর গণ্ডীর অতীত, তাই আমরা আর শোক করিব না, আমরা তোমার বিচ্ছেদ সন্তপ্ত বঙ্গবাসীকে তোমার নিজ অমৃত ভাষায় বলিব—

"মায়ামোহ কর পরিহার,
জাগাইয়া পুর্ব্বস্মৃতি করহ স্মরণ,
কতবার করিয়াছি জনমগ্রহণ।
জন্ম-মৃত্যু ঘুচেছে এবার,
একাকার—একাধার নির্ব্বাণ আগারে
জন্ম-মৃত্যু ফুরাইল,
কেন খেদ কর আর?"

## নিবেদন

"ভাবুক সুধীরজনে, আসি এই রঙ্গাঙ্গনে,
কাব্যের বিকাশমাত্র করে আকিঞ্চন।
কটাক্ষের ভঙ্গী যার, ক্ষুদ্রপ্রাণে অধিকার,
হেরে মাত্র কামিনীর কটাক্ষ ঈক্ষণ।।
চিতহারা চিত্রকর, ধ্যানমুগ্ধ কবিবর,
রঙ্গালয় তাহার জীবনে প্রয়োজন।
ভ্রমিছে কল্পনাপথে, পূরাইতে মনোরথে,
উচ্চ আশে জনমের সুখ বিসর্জ্জন।।
কেবল কলঙ্ক ভার, জীবনের সার তার,
অলীক সম্পদ আশা বাসা কল্পনায়।
হলে প্রাণ অবসান, কেহ করে গুণগান,
মহাকবি সেক্‌স্‌পীয়র আদর্শ হেথায়।।
যখন অনন্ত ঘুমে, শান্তির শ্মশান ভূমে,
নিন্দা বা আদরে তার কে জানে কি হয়।
চিত্রিয়ে স্বভাব ছবি, বুঝি বা ভাবিত কবি,
চিত্রের আদর তার হবে ধরাময়।।
জীবনে বিফল আশ, এবে পূর্ণ অভিলাষ,
নাহি শ্বাস, সে প্রয়াস নাহি এবে তার।
অভিনেতা মাত্র আমি, কবিবর অনুগামী,
আলোচনা বিফল কি হেতু করি আর।।
কি জানি কি প্রাণে পায়, কে জানে কি হেতু হায়,
নাট্যাগারে কবিবরে করিব সম্মান।
ছাড়ি যদি—সুধীব্রত কর শিক্ষাদান।।"

# গিরিশ প্রতিভা

গিরিশচন্দ্রের সর্ব্বতোমুখী প্রতিভা বঙ্গীয় রঙ্গালয় ও নাট্যকলার শ্রীবৃদ্ধিসাধনে পূর্ণ উন্মেষিত ও পরিস্ফুট হইয়াছিল। তাই আমরা প্রথমে নাট্যকলার উৎপত্তি ও ক্রম পরিপুষ্টি ও তৎসঙ্গে রঙ্গালয়ের একটি স্থূল বিবরণ লিপিবদ্ধ করিয়া, তৎপরে গিরিশ-প্রতিভার বিশ্লেষণে প্রবৃত্ত হইতে কামনা করি।

# প্রথম কাণ্ড

## নাট্যকলার উৎপত্তি ও পরিপুষ্টি

আমাদের দেশে নাট্যকলার উৎপত্তি ও পরিপুষ্টি প্রাগৈতিহাসিক কাল হইতে হইয়া আসিয়াছে। ঋক, সাম, যজুঃ ও অথর্ব্ব এই চারি বেদের ন্যায় নাট্যবেদ বা গান্ধর্ব্ববেদ পঞ্চমবেদ বলিয়া চিরদিন কীর্ত্তিত হইয়া আসিতেছে। বস্তুতঃ ভাষা ও সাহিত্যের পরিপুষ্টি জাতীয় সভ্যতা ও জ্ঞান-গরিমার সম্পূর্ণ পরিচায়ক, বিশেষতঃ নাট্যবিদ্যা, যাহা সাহিত্যের পূর্ণ পরিপুষ্টির পরিমাপক। সুতরাং যে দেশে পৃথিবীর অন্যান্য দেশের সভ্যতার শৈশবের বহু পূর্ব্বে, জ্ঞান, বিজ্ঞান, আধ্যাত্মিকতা ও সভ্যতা অভ্যুদয়ের চরম উৎকর্ষ লাভ করিয়াছিল, সে দেশে যে চতুঃষষ্টি কলা, বিশেষতঃ ললিত কলা-শিরোমণি নাট্যবিদ্যা, তৎকালে চারি অঙ্গেই পূর্ণতা প্রাপ্ত হইয়াছিল তাহাতে অণুমাত্র সন্দেহ হইতে পারে না।

আর্য্য ঋষিদিগের মতে ভগবান্ ব্রহ্মাই নাট্যবেদের আবির্ভাবয়িতা। তিনি দেবরাজ ইন্দ্রের প্রার্থনায় রূপকের ভাষা ঋগ্‌বেদ হইতে, সঙ্গীত সামবেদ হইতে, চতুর্বিধ অভিনয়াঙ্গ যজুর্ব্বেদ হইতে এবং রস ও ভাব অথর্ব্ববেদ হইতে গ্রহণ করিয়াছিলেন। দেবর্ষি ভরত পিতামহের নিকটে নাট্যবিদ্যা লাভ করিয়া প্রথমে লোকসমাজে এই বিচিত্র অভিনব সর্ব্ব-মনোরম সুকুমার কলার অধ্যাপকতা করেন। তিনি দেবতা, গন্ধর্ব্ব, বিদ্যাধর, যক্ষ ও অপসরোগণকে নিয়মপূর্ব্বক শিক্ষাদান করিয়া দেবরাজের

বৈজয়ন্তে সর্ব্ব প্রথমে দেবাসুর দ্বন্দ্ব সম্বন্ধে একখানি নাটক রচনা করিয়া অভিনয় করাইয়াছিলেন। দেবশিল্পী (divine architect) বিশ্বকর্ম্মা আদি নাট্যশালা নির্ম্মাতা। রঙ্গ-মন্দির বিকৃষ্ট বা বৃত্তাভাস (ellipsoidal), চতুষ্কোণ বা আয়তক্ষেত্রাকার (rectangular), কিংবা ত্র্যগ্র বা ত্রিভুজাকার (triangular) হইত। নাট্য-গৃহ দ্বিভূমিক অর্থাৎ দ্বিতল করা হইত, উচ্চতলে দেবকাণ্ড ও নিম্নতলে অবশিষ্ট বিষয়ের অভিনয় হইত।* নাট্যান্তর্গত নৃত্য ও বাদ্য সর্ব্ব-বিদ্যা-বিশাবদ ভগবান্ শিবের আদেশে তাঁহার প্রিয়তম শিষ্য তণ্ডু প্রথমে দেবর্ষিকে শিক্ষা দিয়াছিলেন।* সুতরাং আমরা আর্য্যশাস্ত্র বারিধি মন্থনে দেখিতে পাই যে অতি পুরাকালে চতুর্ব্বেদ সংগ্রহের পরেই দেবতাদিগের আদি বাসভূমি স্বর্গে (অর্থাৎ ত্রিণাক প্রদেশে)† দেবরাজ ইন্দ্রের বৈজয়ন্ত নাট্যকলার আদি জন্মভূমি। সেখানে শত্রু-ধ্বজোৎসবে প্রথম নাট্যাভিনয় হয়। বর্ত্তমান কালের ন্যায় তখন বারমাস ত্রিশ দিন অভিনয় হইত না। পূর্ণিমা রজনীতে, রাজার অভিষেক দিবসে, মেলায়, দেবতার উৎসবে, লোক-সমাগমে, বিবাহে, বন্ধু-সমাগমে, কোনও দেশ বা নগর অধিকারে এবং সন্তানাদি ভূমিষ্ঠ হইলে, নাটকাদির অভিনয় হইত। এই সমুদায় উৎসব দিবস ভিন্ন দেশীয় কোন সম্ভ্রান্ত ব্যক্তি অথবা রাজন্যবর্গের অনুমতিক্রমেও অভিনয় হইত। পুরাকালে কেবল নাটকের অভিনয় হইত না,

---

* সঙ্গীতদামোদরে আছে, নাট্যের নায়ককে পূর্ব্বাভিমুখে অবস্থান করিতে হইবে। গায়ক গায়িকাগণ মনোহর বেশভূষায় সজ্জিত হইয়া নায়ক যে অভিমুখে থাকিবেন সেই অভিমুখেই থাকিবে। গায়কদিগের উত্তর পার্শ্বে বাদ্যস্থান থাকিবে। বাদকদিগের মধ্যে অন্ততঃ চারিটি মৃদঙ্গ (পখোয়াজ) থাকিবে। রঙ্গের দক্ষিণাংশে তুর্য্যস্থান (Seat for the concert) ও পূর্ব্ব ভাগে যবনিকা থাকিবে। যবনিকার অভ্যন্তর ভাগ নেপথ্য (green room)। নাটক সুদীর্ঘ হইবে না। যে নাটক প্রহর অর্থাৎ তিন ঘণ্টাব্যাপী তাহাই শ্লাঘ্য। নাটকের যে রসটি প্রধান থাকিবে তদনুরূপ নৃত্য ও সঙ্গীত হইবে। রঙ্গমঞ্চের সমক্ষে বৃহৎ যবনিকা (drop-scene) থাকিবে। Moveable scene (খণ্ড দৃশ্য) ছিল কি না ঠিক বলা যায় না। তবে অঙ্কিত দৃশ্য (oil painting) ছিল। পরিচ্ছদ তিন রকমের ছিল, শুদ্ধ বা শুভ্র, মলিন ও চিত্র। ধর্ম্মকার্য্যে নিযুক্ত ব্যক্তি, সামান্য স্ত্রীলোক, অমাত্য, কঞ্চুকী ও পুরোহিত শুদ্ধ অর্থাৎ শুক্ল পরিচ্ছদ ধারণ করিতেন। দেবতা, দানব, গন্ধর্ব্ব, অসুর, যক্ষ, রাক্ষস, রাজা ও রাজযোষিৎ বা রাজপুরনারীগণের পরিচ্ছদ বিচিত্র বর্ণের হইত। মদ্যপ, উন্মত্ত, গিরিবাসী, চোর, শোকসন্তপ্ত ও রাজদণ্ডে দণ্ডিত ব্যক্তির পরিচ্ছদ মলিন হইত। কিন্তু এই প্রকার বস্ত্রাদি বিনিয়োগেও দেশ, কাল, বয়ঃক্রম, পদ ও জাতির প্রতি বিশেষ দৃষ্টি রাখা হইত, যেন সকলের একজাতীয় পরিধেয় না হয় নাট্যাচার্য্যদিগের তৎবিষয়ে বিশেষ দৃষ্টি রাখিতে হইত, কেননা নাট্যাভিনয় বৈচিত্র-সমন্বয়।

* সঙ্গীতদামোদর অনুসারে সর্ব্বশাস্ত্রবেত্তা ভগবান্ শিব নাট্যশাস্ত্র প্রথমে ব্রহ্মার নিকটে বলেন, তৎপর ভগবান্ ব্রহ্মা উহা দেবর্ষি ভরতকে শিক্ষা দেন। সেইজন্যই নাট্যবেদের প্রবর্ত্তয়িতা ব্রহ্মা, শিব ও ভরত বলিয়া সর্ব্বত্র কীর্ত্তিত।

† দেবগণ তাঁহাদের জ্ঞাতি দৈত্য দানব ও অসুরদিগের হস্তে পরাজিত হইয়া ত্রিণাক প্রদেশ (মঙ্গোলিয়া) পরিত্যাগ পূর্ব্বক জম্বুদ্বীপে (পশ্চাৎ ভারতবর্ষ) আসিয়া যখন এতদ্দেশস্থ আদিম অধিবাসীদিগকে ব্রহ্মাবর্ত্ত হইতে (পঞ্চনদ প্রদেশ) বিতাড়িত করিয়া তথায় নিবিড় কাননাদি পরিষ্কৃত করিয়া গৃহাদি-নির্ম্মাণ ও শস্যাদি উৎপাদন করিতে আরম্ভ করেন, তখন তাঁহাদের সেই গৌরবর্ণ দেবকান্তি এদেশের প্রখর সূর্য্যে মলিন হইতে লাগিল। তাঁহারা তখন আর্য্য আখ্যা প্রাপ্ত হ'ন। ত্রিণাকবাসীরাই কেবল দেবতা নাম বজায় রাখেন।

নাট্যকলারও সার্ব্বাঙ্গীন অভ্যুন্নতি হইয়াছিল। মহর্ষি ভরতকৃত আর্য্যনাট্যশাস্ত্রে আমরা দেখিতে পাই যে, মহারাজ পুরূরবার পৌত্র নরপতি আয়ুর পুত্র মহীপতি নহুষ এই নাট্যবিদ্যা সর্ব্ব প্রথমে ত্রিণাক হইতে জম্বুদ্বীপে (অর্থাৎ ভারতে) আনয়ন করেন। তিনি মঙ্গস্থান জয় করিয়া উহার রাজধানী অধিকার করেন। তথায় নাট্যাভিনয় দর্শনে নিতান্ত প্রীত ও মুগ্ধ হইয়া দেবর্ষি ভরতের শিষ্য কোহল, শাণ্ডিল্য, ধূর্ত্তিত, পরাশর ও অন্য কতিপয় নাট্য-বিচক্ষণ ঋষিদিগকে মহাসমাদরে তদীয় জম্বুদ্বীপের রাজধানীতে আয়ন পূর্ব্বক এতদ্দেশে নাট্যাভিনয় প্রবর্ত্তন করেন। তদবধি জম্বুদ্বীপবাসিগণ* বেদবিদ্যার ন্যায় গান্ধর্ব্ববেদের অনুশীলন (অধ্যয়ন ও অধ্যাপনা) একটি অবশ্য জ্ঞাতব্য বিষয় বলিয়া অষ্টাদশ বিদ্যার মধ্যে উহার স্থান নির্দ্দেশ করিয়া আসিতেছেন। তৎপরে ভাস, কালিদাস, ভবভূতি প্রভৃতি বাণীর প্রধান সাধকগণ চিরদিনই নাট্যসাধনা করিয়া গিয়াছেন। বস্তুতঃ ভারতে নাট্যকলায় এতদূর শ্রীবৃদ্ধি সাধিত হইয়াছিল, যে পণ্ডিতগণ দশবিধ রূপক ও অষ্টাদশবিধ উপরূপক বিভাগ ও তৎসঙ্গে আখ্যানবস্তু, কাল, সন্ধি, নাট্যালঙ্কার প্রভৃতি বিবিধ নাট্যসংক্রান্ত বৈজ্ঞানিক লক্ষণ নির্দ্দেশ করিয়া গিয়াছেন। গ্রীষদেশে কিংবা বর্ত্তমান সভ্য জগতে অন্যত্র কুত্রাপি এরূপ পুঙ্খানুপঙ্খরূপে নাট্যলক্ষণ ভেদ পরিলক্ষিত হয় না। কিন্তু ভারতের অধোগতির সঙ্গে সঙ্গে বেদাদির স্থানে যেমন ক্রমশঃ কেবল নিবন্ধ শিক্ষাই একদিন সুবিদ্যার পরিচায়ক হইয়া দাঁড়াইয়াছিল, তদ্রূপ নাট্যবিদ্যার অনুশীলন লোপ পাইয়া তৎস্থানে 'পুতুলের নাচ', 'যাত্রা', 'হাফআকড়াই', 'বহুরূপী', 'হরবোলা', 'কথকতা', প্রভৃতি অভিনয় কলার শেষপরিচায়ক হইয়া পড়িয়াছিল। এইরূপে বাণীর 'শাশ্বত বিনোদ নিকুঞ্জ' ভারতবর্ষ কালক্রমে 'অবিদ্যার মরুস্থলীতে' পরিণত হইয়াছিল। তাই বিদেশীয় সাহেবগণ ভারতীয় নাট্যোৎপত্তির সম্বন্ধে নানাবিধ হাস্যকর গবেষণা করিয়া গিয়াছেন। অধ্যাপক ম্যাক্‌ডোনেল বলেন নৃত্য হইতে নাটক উৎপন্ন হইয়াছে। তাঁহার মতে প্রথমে নৃত্য, সঙ্গে সঙ্গে বাদ্য ও সঙ্গীত ও পশ্চাৎ তাৎকালীক মৌখিক উক্তি, ক্রমে উহা হইতে নাটকের সমুৎপত্তি। তাঁহার মতে বাঙ্গালার যাত্রা ও কবিবর জয়দেবের 'গীত-গোবিন্দ' ভারতীয় নাট্যকলার অপূর্ণ কালের নির্দশন। আবার পিশেল সাহেব বলেন যে পুতুলের নাচ (অর্থাৎ পুতলবাজি) হইতে ভারতের নাট্যকলার উৎপত্তি। ডাক্তার রাইজুইক বলেন, "এ সব কিছু নহে, মহাপুরুষদের স্মৃতি রক্ষা হইতে নাট্যকলার উৎপত্তি।" এইরূপ এক এক ইউরোপীয় প্রাচ্যবিদ্যার্ণবের এক একটি অদ্ভুত উক্তি দেখিতে পাওয়া যায়। ডাক্তার বেবর বলেন, যে ভারতবাসিগণ নাট্যবিদ্যা গ্রীক্‌দের নিকট হইতে গ্রহণ করিয়াছিলেন। তাঁহার এই অর্ব্বাচীন উক্তির

---

* তখনও এদেশের নাম ভারত হয় নাই। শকুন্তলার পুত্র ভরত হইতে এদেশের নাম ভারতবর্ষ হইয়াছে।

প্রতিকূলে এইমাত্র বলিলেই যথেষ্ট হইবে যে তাহা হইলে ভারত নাট্যগ্রন্থ ও গ্রীক্ দৃশ্যকাব্য মধ্যে আকাশ-পাতাল প্রভেদ পরিলক্ষিত হইত না। গ্রীক্ নাটকের সার ট্রাজিডি (বিয়োগান্ত নাটক), আমাদের আর্য্য নাট্যানুসারে tragedy একেবারে হইবারই যো নাই, গ্রীক্ নাটকের প্রাণ দেশ, কাল ও আখ্যান বস্তুর একতা (three unities of time, place and action), ভারতীয় নাটকের কেবলমাত্র আখ্যান বস্তুর একতা পরিলক্ষিত হয়, দেশ ও কালের একতা আদৌ রক্ষিত হয় নাই, গ্রীক নাটকে কোরাস প্রধান অঙ্গ, আমাদের নাটকে আদৌ কোরাস নাই। সংস্কৃত নাটকে অঙ্কাবতার, * বিষ্কম্ভক, প্রবেশক, চুলিকা প্রভৃতি বিবিধ নাট্যসম্পৎ পরিদৃষ্ট হয়, গ্রীক্ নাটকে ইহাদের আদৌ অস্তিত্ব নেই। পরিশেষে গ্রীক নাট্যশালা নির্ম্মাণ ব্যবস্থা হইতে আর্য্য রঙ্গালয় নির্ম্মাণ ব্যবস্থা সম্পূর্ণ বিভিন্ন। তাই উর্দ্ধদৃষ্টি বেবর প্রবর স্বীকার না করিলেও পণ্ডিতবর Wilson ও অন্যান্য খ্যাতনামা পণ্ডিতগণ এক বাক্যে ভারতীয় নাট্যকলার মৌলিকত্ব স্বীকার করিয়া গিয়াছেন।**

এক্ষণে আমরা বলি, যখন গ্রীষদেশে নাট্যাবিদ্যার নাম গন্ধও হয় নাই, তাহার বহু পূর্ব্বে এতদ্দেশে নটসূত্র বা নাট্যশাস্ত্র প্রচলিত হইয়াছে। রামায়ণ মহাভারত প্রভৃতি পুরাতন গ্রন্থসমূহে নাটকের প্রয়োগ যথেষ্ট বর্তমান আছে।† নাট্য শাস্ত্রের প্রবর্ত্তয়িতা ভরত মুনি মহর্ষি বাল্মীকির সমসাময়িক তাহা কবিবর ভবভূতি উত্তর চরিত নাটকে বলিয়া গিয়াছেন।‡ মহর্ষি পাণিনিও শিলালী এবং কৃশাশ্ব নামক দুইজন নাট্য-সূত্রকারের নাম নির্দ্দেশ করিয়া গিয়াছেন।¶ নটসূত্রকার শিলালীর নাম শুক্লযজুর্ব্বেদীয় শতপথব্রাহ্মণে (১৩। ৫।৩।৩) ও সামবেদীয় অনুপদ সূত্রে (৪।৫, ৫।৫, ৭।৫) পরিদৃষ্ট হয়। সুবিখ্যাত জ্যোতির্ব্বিৎ শঙ্কর রামকৃষ্ণদীক্ষিত মহাশয় বলেন যে শতপথ ব্রাহ্মণ চারি হাজার বৎসর পূর্ব্বে রচিত হইয়াছে। সুতরাং নটসূত্রকার শিলালী অন্ততঃ চারি হাজার বৎসর পূর্ব্বে বিদ্যমান ছিলেন। সে সময় কি গ্রীষদেশে কোনও নাটক ছিল? অতএব ভারতীয় নাট্যবিদ্যা যে গ্রীক নাট্যবিদ্যার

---

* এইরূপ অঙ্কাবতার, বিষ্কম্ভক প্রভৃতি বরং Shakespear এর নাটকে দেখিতে পাওয়া যায়। হ্যামলেট নাটকে, ভবভূতির উত্তররামচরিতের শেষ অঙ্কের ন্যায়, এক অঙ্কের মধ্যে নূতন একখানি নাটকের অভিনয় প্রদত্ত আছে।

** "Whatever may be the merits or defects of the Hindu dramas, it may be safely asserted that they are unmixedly its own. Hindu Theatre Vol. I.P.XI.

† রামায়ণ (বঙ্গীয় সংস্করণ) ১।৫।১৮; ২।৬৯।৪। মার্কণ্ডেয় পুরাণ—২০।৪। মহাভারত সভাপর্ব্ব ৪র্থ অধ্যায়। হরিবংশ—রামায়ণং মহাকাব্যং উদ্দেশং নাটকীকৃতম্। ৮৬৭২।

‡ উত্তর রাম চরিত Act. V.

¶ 'পারাশর্য্য-শিলালিভ্যাং ভিক্ষুনটসূত্রয়োঃ'। ৪।৩।১১০। কর্ম্মন্দকৃশাশ্বাদিনিঃ। ৪।৩।১১১। বস্তুতঃ শিলালী ও কৃশাশ্ব নটসূত্র (নাট্যসূত্র) প্রণয়ন করিয়াছিলেন বলিয়া শৈলাল ও কার্শাশ্ব শব্দে নাটক বুঝায়। কাত্যায়ন বার্ত্তিকে শৈলাল শব্দ ধরিয়া গিয়াছেন।

বহু পূর্ব্ববর্ত্তী তাহাতে কি কোনও সন্দেহ আছে?* বৌদ্ধদিগের প্রাচীন ধর্ম্মগ্রন্থে নাট্যাভিনয়ের উল্লেখ সুস্পষ্ট পরিদৃষ্ট হয়। যে সময় ভগবান্ বুদ্ধ রাজগৃহে উপস্থিত ছিলেন, তখন মৌদ্গল্যায়ন ও উপতিষ্য নামে তাঁহার শিষ্যগণ সর্ব্বসমক্ষে অভিনয় করিয়াছিলেন।†

সংস্কৃত নাট্যগ্রন্থ রচনায় যেরূপ রীতিমত নিয়ম ও পদ্ধতি লিপিবদ্ধ আছে, ইয়ুরোপীয় নাটক বিরচনে এসব কৌশল আদৌ অবলম্বিত হয় না। বর্ত্তমান রঙ্গালয়ে যে সব বাঙ্গালা নাটকাদি নিত্য রচিত হইয়া অভিনীত হইতেছে, তাহাতেও সংস্কৃত নাটকাদির নিয়ম আদৌ রক্ষিত হয় না। এ সমুদায় দৃশ্যাকাব্যগুলি ইয়ুরোপীয় আদর্শে রচিত হয়। এ কারণে বঙ্গরঙ্গালয় ও নাটকাদির আলোচনা সংবলিত সন্দর্ভে ইয়ুরোপীয় নাটকাদির লক্ষণ ও স্থূল বিবরণ সর্ব্বাগ্রে দাতব্য।

ইয়ুরোপীয় পণ্ডিতেরা বলেন যে, ভিন্ন ভিন্ন ব্যক্তি পরস্পর যেরূপ ওজস্বিনী ভাষায় বাক্যালাপ করেন, উহার অভিনয়ই নাটক; অর্থাৎ কোন ব্যক্তি যদি তাঁহাদের প্রতিনিধিস্বরূপ ঠিক সেই সেই ভাবে সেই সমস্ত আলাপ নিজে প্রকাশ করেন ও তাঁহার অভিনয় হইতে যদি মূল ঘটনার সমস্ত বিবরণ অনুমেয় হয় তবেই তাহাকে নাটক বলে। পরস্পরের সাধারণ কথোপকথনে (Dialogue) কথকের মনে শোক, দুঃখ প্রভৃতির ঠিক উচ্ছ্বাস হয় না। কিন্তু নাটকে ভাবস্রোত অত্যন্ত স্পষ্ট ও ঘটনাবলীর শেষফল অতি সহজে অনুমেয়। সেই জন্য অন্যান্য কাব্য অপেক্ষা নাটকের আদর অত্যন্ত অধিক। মহাকাব্যে (Epic) কাব্যোল্লিখিত ব্যক্তিগণকে প্রায়ই রসপূর্ণ বাক্যালাপে নিযুক্ত দেখা যায় এবং ঐ মহাকাব্য কেবল বর্ণনাপূর্ণ থাকে। গীতিকাব্যেও (lyric) অনেক সময় ঐ নিয়ম লক্ষিত হয়। মহাকাব্য যদি তেজঃপূর্ণ কথাবার্ত্তায় পূর্ণ থাকে এবং যদি উদ্দিষ্ট কার্য্য বর্ণনাকে অতিক্রম করিয়া পরিস্ফুট প্রকাশিত হয়, তখন উহা নাটক আখ্যা প্রাপ্ত হয়। নাটক আবার বিয়োগান্ত (tragedy) এবং হাস্যোদ্দীপক (comic) এই দুই রকমের। বিয়োগান্ত নাটক উৎসুক মনকে আনন্দিত করে অর্থাৎ কোন ঘটনা প্রত্যক্ষ করিতে আরম্ভ করিলে উহার শেষ পরিণাম জানিবার জন্য ঔৎসুক্য ক্রমশঃ বাড়িতে থাকে, তাহার পরিসমাপ্তিই নাটকের উদ্দেশ্য।

মানবজাতি স্বভাবতঃ অনুকরণ প্রিয়। এই অনুকরণপ্রিয়তা হইতেই সুকুমার নাট্যকলার উৎপত্তি। পণ্ডিতগণ গ্রীকদিগকেই প্রথম নাট্যকার এবং এথেন্স নগরীকে আদি নাট্যাভিনয় স্থান বলিয়া স্থির করিয়াছেন। পুরাকালীয় গ্রীক পণ্ডিতেরা বলেন

---

* শৈলূষ শব্দে নট বুঝায়। বাজসনেয় সংহিতায় লিখিত আছে—নৃত্তায় সূতং গীতায় শৈলূষং ধর্ম্মায় সভাচরম্ (৩০।৬৫) ইহা দ্বারা বেশ বুঝা যাইতেছে যে নটের ব্যবহার বৈদিক সময় হইতে প্রচলিত। (শৈলূষং নটংমহীধরঃ)

† Asiatic Society's Researches Vol X X. P. 50. Professor Lassen says–In the oldest Buddhistic writings, the witnessing of plays is spoken of as something usual (I.A K, II, 81.)

যে সমবেত সঙ্গীত হইতে (Choral song) নাটকের উৎপত্তি। আরিষ্টোটল (Aristotle) বলেন বেকাশ (Bachus) দেবের উৎসবে যে সব গায়ক গান করিত, সেই গায়কেরাই আদি নাটক স্রষ্টা। খৃষ্টের জন্মের ৫৩৬ বৎসর পূর্ব্বে থেস্পীস (Thespis) অভিনয় কালে রীতিমত কথাবার্ত্তার প্রথা প্রচলিত হয় এবং গানের মধ্যে একজন অভিনেতা থাকেন। ফ্রাইনিকাস (Phrynichus) ৫১২ খৃষ্ট পূর্ব্বাব্দে থেস্পিসের ঐ একমাত্র অভিনেতাকে অভিনেত্রীর কার্য্যে নিযুক্ত করেন। ফ্রাইনিকাস হইতে এস্কাইলাস (Æschylus) এর পূর্ব্ব পর্য্যন্ত ট্রাজেডির সম্বন্ধে অন্য কেহ কোন বিশেষ উন্নতি সাধন করেন নাই।

সুসেরিয়ন (Susarian) গ্রীষের মধ্যে পরিভ্রমণকালে খৃষ্টপূর্ব্ব ৫৮০ অব্দে তাঁহার সময়ের দোষগুলিকে বিদ্রূপ করার জন্য তত্রত্য রঙ্গমঞ্চের উপরে যে অভিনয় করেন, তাহা হইতে comedy-র সৃষ্টি হয়।

সুগভীর ভাব ও গাম্ভীর্য পরিপূর্ণ থাকায় Tragedy সহরের সুশিক্ষিত ও সভ্য অধিবাসীদিগের এবং comedy হাস্যরস, বিদ্রূপ ও গ্রাম্য রসিকতায় পূর্ণ থাকায় যাবতীয় গ্রাম্য অসভ্য লোকের অত্যন্ত প্রিয় হইয়া উঠে। ক্রমে ক্রমে ঐ বিদ্রূপাত্মক নাটক সহরেও আদৃত হইতে থাকে, এবং এপিকারমাস্ (Epicharmus), আরিষ্টফেনিস (Aristophanes) প্রভৃতি অনেকে comdy'-র অভিনয়ার্থ বহু খ্যাতনামা অভিনেতা নিযুক্ত করেন। তৎকালে Tragedy অভিনয়কালে অভিনেতারা নানাবিধ বড় বড় মুখস পরিয়া মনুষ্য চরিত্রে যে সমস্ত মহৎ ও সদ্গুণ বিদ্যমান আছে তাঁহা অভিব্যক্ত করিবার চেষ্টা পাইতেন। ঐরূপ comedy-র অভিনেতারাও ক্ষুদ্র ও নিম্নগুল্ফ পাদুকা ও বিকট আকার মুখস পরিয়া মনুষ্যজাতিকে অযথারূপে নিন্দা করিতেন। গ্রীকেরা comedy-কে তিন ভাগে বিভক্ত করেন—পুরাতন, মধ্য ও নূতন। এই নূতন comedy হইতে আধুনিক হাস্যোদ্দীপক রঙ্গনাট্যের সৃষ্টি। বর্ত্তমান কমিডি প্রকৃত পক্ষে পুরাকালীয় tragedy এবং comedy-র সম্মিশ্রণে উৎপন্ন। পূর্ব্বকালে comedy ঠিক tragedy-র বিপরীত ছিল। এই পুরাতন ও নূতন comedy সৃষ্ট হইবার মধ্যযুগে মধ্য-comedy প্রকাশিত হয়। সম্ভবতঃ পিলোপনিসীয় যুদ্ধ শেষ হইবার পরেই comedy-র মধ্যযুগ আরম্ভ হইয়াছে। comedy'র সময় হইতেই প্রকৃত গ্রীক tragedy আরম্ভ হয়। এস্কাইলাস স্বয়ং আখড়া ঘর (Rehearsal room) হইতে অভিনেতাদিগকে অভিনয় করিবার রীতি-নীতি শিক্ষা দিতেন। Sophocles রঙ্গমঞ্চের অনেক উন্নতি সাধন করেন। Euripides ট্রাজিডির অনেক উৎকর্ষ সাধন করেন। ইহার পর হইতে গ্রীষে ট্রাজেডির পতন আরম্ভ হয়।

রোম নগর প্রতিষ্ঠিত হইবার ৩৯১ বৎসর পরে, যখন একবার তথায় ভয়ানক মারীভয় উপস্থিত হয়, সেই সময় ইয়ুট্রারিয়ান্দিগের নিকট হইতে রোমকগণ প্রথম অভিনয়ের ভাব গ্রহণ করেন। প্লুটাস ও টারেন্স্ ব্যতীত এখানে মিলনান্ত নাটক

(comedy) লেখক, অন্য কাহারও নাম পাওয়া যায় না। ইহারাও গ্রীকদের নিকট হইতে tragedy-র ভাব গ্রহণ করিয়াছিলেন। মধ্যযুগে দেবোপাসনার প্রাবল্যের সঙ্গে সঙ্গে রোম হইতে নাটকাভিনয় একরূপ লুপ্ত হইয়া যায়। ইতালীতে ষোড়শ শতাব্দীতে প্রথম রীতিমত আধুনিক নাটক মুদ্রিত হয়। ইহা Trissius প্রণীত Sophonisba. সপ্তদশ শতাব্দীতে রিণাসিনি (Rinuscini) নাটকের সহিত সঙ্গীত প্রবর্ত্তিত করিয়া গীতাভিনয় (Melodrama) সৃষ্টি করেন। Milan-এর সময় হইতে Ravana-র সময় পর্য্যন্ত ইতালীতে tragedy এবং comedy-র আদৌ আদর ছিল না। ঐ সময় গীতি-নাট্যের (Music-opera) অত্যন্ত সমাদর হয়। বর্ত্তমান গীতি-নাট্যের উৎপত্তি এই মিয়ুজিক অপেরা হইতে।

ফরাসীদিগের মতে নাটকে প্রধানতঃ তিনটি গুণের আবশ্যক। উহার নাম Dramatic unity (নাট্য-ঐক্যতান)। (১) নাটকে একটিমাত্র বিষয় থাকিবে। ক্ষুদ্র ক্ষুদ্র প্রাসঙ্গিক ঘটনাবলী ঐ মূল প্রধান ঘটনার পরিপোষক হইবে। (২) সমস্ত ঘটনাগুলি এক স্থানে সংঘটিত হইবে। (৩) সমস্ত ঘটনাবলী একই কারণে একদিনে ঘটিবে। এই নাট্য-ঐক্য-তানতা অবশ্য গ্রীক্‌দিগের নিকট হইতেই ইহারা গ্রহণ করিয়াছিলেন। জোদেলী (Jodelle) প্রথমে যথারীতি পাঁচ অঙ্ক বিশিষ্ট একখানি tragedy বিরচিত করিয়া ফরাসীরাজ দ্বিতীয় হেনরির সম্মুখে অভিনীত করেন। তাহার পর কর্ণেলি (corneille), মোলিয়ার (Moliere), রেসিনি (Racine) ও বোলতেয়ার (Voltaire) প্রভৃতি অনেকে drama লিখিয়া যশস্বী হইয়াছেন। ইঁহারা কিন্তু সকলেই ইতালীয় নাটকের অনুকরণ করিয়াছেন।

জর্ম্মনীতে Lessing, Goethe, Schiller প্রভৃতি অনেক লেখক অত্যুৎকৃষ্ট নাটক লিখিয়া tragedy লিখিবার ক্ষমতার পরাকাষ্ঠা দেখাইয়া গিয়াছেন।

ইংলণ্ডে পুরোহিতগণ (Ecclesiastics) প্রথমে প্রায়ই ধর্ম্মগ্রন্থের মধ্য হইতে দুই একটি ঘটনা অবলম্বন করিয়া দুই একখানি দৃশ্যকাব্য রচনা করিয়া নিজেরা উহার অভিনয় করিতেন। ঐ দৃশ্যকাব্যগুলি দুই শ্রেণীর হইত, mysteries and miracles (অর্থাৎ অতি নিগূঢ় ও অলৌকিক ঘটনাপূর্ণ নাটক) এবং Moralities (নীতিগর্ভ নাটক)। বাইবেলের অদ্ভুত ঘটনা কিংবা মহাত্মাদের গল্প অবলম্বনে প্রথম শ্রেণীর নাটক এবং ঘটনাবলীর সহিত কাল্পনিক উপদেশময় (imaginary) দৃশ্য সংযোগে দ্বিতীয় শ্রেণীর নাটক লিখিত হইত। ষোড়শ শতাব্দীর মধ্যভাগ হইতে এই জাতীয় নাটকের প্রতি লোকের শ্রদ্ধার হ্রাস হয় এবং নূতন প্রণালীতে নাটক লিখিত হইতে থাকে। নিকোলাস উদল (Nicolas Udall) নামক একজন অধ্যাপকের লিখিত Ralf Roister Doisterই নূতন ধরণের প্রথম comedy (১৫৫৭ খৃষ্টাব্দ)। ইহার দশ বৎসর পরে Norton এবং Lord Buckherest গর্বুদক নামক (Gorbudoc) প্রথম tragedy লেখেন। উহা অমিত্রাক্ষর ছন্দে লিখিত হয়।

সেক্স্পীয়রের সময় পর্য্যন্ত বিলাতে নাটকের প্রায় এই দশা। মার্লোই প্রথম রঙ্গমঞ্চের উপর অমিত্রাক্ষর ছন্দে লিখিত নাটকাভিনয় প্রথা প্রচলিত করেন। তৎপরে সেক্স্পীয়র ক্রমে ক্রমে নাট্যগ্রন্থের সর্ব্ববিধ বিভাগে পূর্ণপরাকাষ্ঠা প্রদর্শন করেন। বস্তুতঃ তাঁহার সময়ে ষ্টেজের অবস্থা অতীব শোচনীয় ছিল বলিয়া তিনি আহার্য্য অভিনয়ের কিছুই উন্নতি করিয়া যাইতে পারেন নাই, কিন্তু বাঁচিক, সাত্ত্বিক ও আঙ্গিক অভিনয়ে নাট্যকলার চরম উৎকর্ষ বিধান করিয়া গিয়াছেন।

পরবর্ত্তীকালে ক্রমশঃ আহার্য্য অভিনয়ের পরিপুষ্টিব সঙ্গে সঙ্গে প্রকৃত নাটক রঙ্গালয় হইতে লুপ্ত হইয়া যায়। নাট্যকারগণ ও সৎসাহিত্যের পরিপুষ্টির জন্য নাটকাদি লিখিতেন না, কেবল আহার্য্য অভিনয়ের উপযুক্ত গ্রন্থ রচনা করিতেন। সুতরাং নাট্য-সাহিত্য কালে কালে ক্রমশঃ ইংলণ্ডে লুপ্ত হইয়াছিল বলিলে অত্যুক্তি হইবে না।

পুরাকালে হিন্দু ভূপতিগণ নাটকাভিনয়ে সর্ব্বদা পূর্ণোৎসাহ প্রদান করিতেন। অনেকে সভাস্থ কবিদিগের নিকট হইতে কাব্যাদি রচনা করাইয়া, অর্থদানে তাহাদিগকে পরিতুষ্ট করিয়া, নিজনামে উহাদের অভিনয় করাইয়া সাধারণের তৃপ্তি বিধান করিতেন। তন্মধ্যে মহীপতি শূদ্রক, হর্ষবর্দ্ধন ও বিগ্রহপাল সর্ব্বাগ্রণী।* পূর্ব্ব কালের ভূপতিবৃন্দ গান্ধর্ব্ববিদ্যার নিতান্ত অনুরাগী হইলেও মধ্যযুগে ভারত হইতে নাট্য চর্চ্চা একেবারে চলিয়া গিয়াছিল। জাতীয় গৌরবের সঙ্গে সঙ্গে জাতীয় নাট্যশালা ভারত হইতে অন্তর্হিত হইয়াছিল। বস্তুতঃ রাজার অনুরাগ এবং উৎসাহ না পাইলে কোন ললিত কলাই উন্নতিলাভ করিতে পারে না। আমাদের দুর্ভাগ্যক্রমে ভারতের মুসলমান ভূপতিগণ, তাঁহাদের ধর্ম্মশাস্ত্রের নিষেধ বশতই হউক বা সার্ব্বজনীন সুশিক্ষার অভাবেই হউক, নাট্যরসাস্বাদের পক্ষপাতী ছিলেন না। তাঁহাদের এই ঔদাসীন্য সুদীর্ঘ কাল পর্য্যন্ত ভারত-নাট্যকলার সুপ্রসারে নিতান্ত অন্তরায় হইয়াছিল। এদিকে বহুশত বর্ষব্যাপী পরাধীনতায় ও নির্যাতনে হিন্দুগণও দিন দিন নিস্তেজ ও জীবন-হীন হইয়া পড়িতে ছিলেন। আবার নাট্যকলা জাতীয় সজীবতা ও বিলাসের পূর্ণ পরিচায়ক। তাই মুসলমানরাজত্বে নাটককারের সম্পূর্ণ অভাব পরিলক্ষিত হয়।

বহু শতাব্দী পরে ইংরাজ-রাজ আমাদের দেশের আধিপত্য লাভ করিলেন, সঙ্গে সঙ্গে ধীরে ধীরে আবার পূর্ব্ব কীর্ত্তি-কলাপের আদর বাড়িতে লাগিল। বস্তুতঃ ইংরাজ-রাজত্বে প্রত্নতত্ত্বের সমাদরে ভারতের অশেষবিধ লুপ্ত গৌরবের পুনরুদ্ধার হইতেছে। বর্ত্তমান ইংরাজজাতি, এমন কি উদীয়মান সমুদায় ইয়ুরোপীয় ও

* শূদ্রককৃত মৃচ্ছকটিক ও হর্ষবর্দ্ধন কৃত রত্নাবলী, প্রিয় দর্শিকা ও নাগানন্দ সর্ব্বত্র বিদিত। আজমীরের তারাগড় পাহাড়ের এক কোণে একটি মস্জিদ আছে। প্রাচীন হিন্দুপ্রাসাদের মালমস্লায় মস্জিদটি নির্ম্মিত হয়। এই মস্জিদ্ গাত্রে প্রস্তরোপরি কবিবর সোমদেব বিচরিত 'ললিত-বিগ্রহ-রাজ-নাটক' এবং মহারাজাধিরাজ বিগ্রহপাল রচিত 'হরকেলি নাটক' খোদিত আছে। Indian Antiquary Vol. XX. P. 205.

মার্কিণবাসিগণ, পুরাতত্ত্বের যেরূপ সমাদর করিতেছেন, উহাতে বেশ আশা হয়, ভারতের, এমন কি মিশর, বাবিলন, পারসীক, গ্রীক্ প্রভৃতি পুরাকালীয় বিশ্ববরেণ্য জাতির কাল পাথারের অতলগর্ভে বিলীন গৌরব রাজি, আবার সূর্য্যালোকে লোক নয়নের বিষয়ীভূত হইয়া, অতীত জগতের প্রকৃত অভিনব ইতিবৃত্ত সর্ব্বত্র প্রচারিত করিবে। ফলতঃ পাশ্চাত্য শিক্ষা আমাদের এক অভিনব জাতীয় জীবনের যেরূপ উৎসাহ ও স্ফূর্ত্তির সঞ্চার করিতেছে, তাহাতে আবার যে এদেশে পুনরায় কালে শকুন্তলা, কিংবা মৃচ্ছকটিকের মত নাটক লিখিত হইবে না কে বলিতে পারে।

ইয়ুরোপে নাট্যাভিনয় হয়, তাই তথায় নাটকের বহুল প্রচার। আমাদের দেশেও বিখ্যাত নাটকগুলি অভিনয়ের জন্যই রচিত হইয়াছিল। ভবভূতির বীরচরিত, মালতীমাধব ও উত্তরচরিত কাল প্রিয়নাথ মহাদেবের যাত্রা মহোৎসবের জন্যই রচিত হইয়াছিল। মহারাজ মাতৃগুপ্তের সভায় অভিনয়ের জন্য হয়গ্রীববধ রচিত হইয়াছিল। মুসলমান রাজত্বে অভিনয় ছিল না, কাজেই নূতন নাটক রচিতও হয় নাই, যাহা ছিল তাহাও অনাদরে লুপ্ত হইয়া গিয়াছিল।*

## বঙ্গীয় নাটক ও নাট্যশালা

যদিও ভারতবর্ষে অতি পুরাকাল হইতে নাট্যানুশীলন হইত এবং ভারতবাসিগণ পৃথিবীস্থ অন্যান্য জাতির বহু পূর্ব্বে নাট্যকলার পূর্ণ পরিপুষ্টি সাধন করিয়া ছিলেন, তথাপি আমাদের বাঙ্গালা দেশে অতি অল্পকালই প্রকৃত নাট্যালোচনার সূত্রপাত হইয়াছে। বাঙ্গালায় শ্রব্যকাব্য, ব্যাকরণ, দর্শন ও স্মৃতির ভূরি ভূরি আলোচনার নিদর্শন পাওয়া যায় বটে, কিন্তু নাট্যসমালোচনায়, বা প্রকৃত নাট্য বিরচনে, বাঙ্গালার পারদর্শিতার কথা কিছুই জানা যায় না।† বাঙ্গালায় গৌরব ভট্টনারায়ণ প্রকৃত বাঙ্গালী নহেন। তৎপরে চৈতন্য চন্দ্রোধর, ললিতমাধব বিদগ্ধমাধব, দানকেলিকৌমুদী প্রভৃতি যে স্বল্প কয়েকখানি নাটক আমরা দেখিতে পাই, তাহা প্রকৃত নাটক পদবাচ্য হইতে পারে না, উহাদিগকে নাট্যকাব্য বলিলেই ভাল হয়।

প্রাচীন বৈষ্ণবগ্রন্থ পাঠে জানা যায়, শ্রীচৈতন্যদেব পারিষদবর্গের সহিত কৃষ্ণলীলা অভিনয় করিতেন, আপামর জনসাধারণে তাহা দেখিয়া বিমোহিত হইত। মহাপ্রভুর কৃষ্ণলীলা সংস্কৃত ভাষায় না বাঙ্গালায় বিরচিত হইয়াছিল, তাহা জানিবার কোনও উপায় নাই, তবে যখন জনসাধারণের সমক্ষে উহা অভিনীত হইত, তখন

* লোপের মাত্রাটা এত অধিক হইয়াছিল যে, এত প্রত্নতত্ত্বের আলোচনা সত্ত্বেও এখন পর্য্যন্ত ১০০ খানি নাটকও আবিষ্কৃত হয় নাই।

† সম্প্রতি নির্ণীত হইয়াগিয়াছে যে সাহিত্য দর্পণকার বিশ্বনাথ কবিরাজ বঙ্গবাসী ছিলেন না, তিনি উড়িষ্যাদেশবাসী ছিলেন।

বঙ্গভাষাতেই হওয়ার বিশেষ সম্ভব। তাহা হইলে মহাপ্রভুর 'কৃষ্ণলীলা' আমাদের বঙ্গভাষার আদি দৃশ্যকাব্য। বস্তুতঃ এই সময় হইতেই বঙ্গভাষার প্রকৃত উন্নতির পথ উন্মুক্ত হইতে থাকে।*

আমাদের বঙ্গীয় নাট্যকলা ও নাট্যশালার প্রকৃত উত্থানের সঙ্গে ভারতীয় নাট্যকলা কিংবা উহার ক্রমাবনতি-সমুত্থিত যাত্রা, হাফআকড়াই, কথকতা, পুতুলবাজি, ছায়াবাজি প্রভৃতির বিশেষ কোনও সম্পর্ক নাই। বর্ত্তমান বঙ্গরঙ্গালয় ও তথায় অভিনীত নাটক, গীতিনাট্য, প্রহসন প্রভৃতির উৎপত্তি ও ক্রম পরিপুষ্টি, এমন কি অভিনয়-ভঙ্গী, সঙ্গীতের সুর তাল লয়, নৃত্যবিলাস ও দৃশ্যপটাদি বিরচন, সকলই বিলাতি রঙ্গালয়ের অনুকৃতিতে গঠিত।

আমাদের নাট্যানুরাগ ও নাট্যালয় প্রতিষ্ঠার মূল ইংরাজ বটে, তবে তাঁহারা যে হাতে কলমে ধরিয়া শিখাইয়াছেন তাহা নহে। ওয়ারেণ হেষ্টিংসের আমলেই সাহেবদের কলিকাতায় এক থিয়েটার হয় এবং তখনকার ইংরাজ রাজপুরুষেরাই উহার অনুষ্ঠাতা ও অভিনেতা ছিলেন। ক্রমে ক্রমে কলিকাতায় ইংরাজদিগের দ্বারা যতগুলি নাট্যশালা প্রতিষ্ঠিত হয়, উহাদের মধ্যে সাঁসুচি থিয়েটার (Sans-Soci Theatre) বিশেষ খ্যাত।** এখানে যাতায়াতে সে সময়ের অনেক দেশীয় সম্ভ্রান্ত ব্যক্তিদের মধ্যে নাট্যাভিনয়ের প্রতি অনুরাগ জন্মিয়াছিল। আবার এদিকে সুবিখ্যাত ইয়ুরেসিয়ান Prof. L.V. Derozio. এবং তৎপরে Captain Richardson মহোদয়দের প্রিয়তম ছাত্রদিগের সেক্‌স্‌পীয়রকৃত নাটকে পূর্ণাভিরতির ফলেই বাঙ্গালায় বহুশতাব্দী পরে আবার নাট্যানুশীলন আরম্ভ হয়। কালেজে বিনা সাজ পোষাকে বিনা দৃশ্যাবলীতে কেবল আবৃত্তিতে প্রায় প্রত্যহই একরূপ অভিনয় হইত। তাহাতেই সাহিত্যামোদী ছাত্রগণ পরম প্রীতি ও পরিতৃপ্তি লাভ করিতেন। প্রোক্ত দুই অধ্যাপক অধিকন্তু ছাত্রদিগকে ইংরাজি থিয়েটার দেখিবার জন্য টিকিট দিতেন। এইরূপে ইংরাজী শিক্ষিত সম্প্রদায় মধ্যে নাট্যানুরাগ জাগিয়া উঠিল। তেমনি Oriental Seminary বিদ্যালয়ের অধ্যাপক Hermann Jaffroy ছাত্রদিগের মধ্যে নাট্যানুরাগ উদ্দীপিত করিয়া দিয়াছিলেন।

---

* কিন্তু তখন কি প্রণালীতে বাঙ্গালা নাটক রচিত হইত, এখনও উহার নিদর্শন পাওয়া যায় নাই। খ্রীষ্টীয় ষোড়শ ও সপ্তদশ শতাব্দীর অনুবাদিত কতগুলি নাটক মাত্র পাওয়া গিয়াছে। উহাদের মধ্যে লোচনদাসের 'জগন্নাথ বল্লভ', যদুনন্দন দাসের 'বিদগ্ধমাধব বা রাধাকৃষ্ণলীলাকদম্ব' এবং প্রেমদাসের 'চৈতন্যচন্দ্রোদয়কৌমুদী' উল্লেখযোগ্য। কিন্তু এই সব অনুবাদ নাটক-রীতিতে হয় নাই, উহারা ব্যাখ্যাসহ পয়ারাদি ছন্দে রচিত মূলের অনুবাদ মাত্র। উহারা অভিনয়ের জন্য লিখিত নহে, অভিনয়ের উপযোগীও নহে। স্থূলতঃ বলিতে গেলে ঊনবিংশ শতাব্দীর প্রারম্ভ হইতেই প্রকৃত বঙ্গভাষার নাট্যগ্রন্থ রচিত ও প্রকাশিত হইতে আরম্ভ করিয়াছে।

** সুবিখ্যাত সংস্কৃতজ্ঞ Mr. Horace Heman Wilson, ইংলিশম্যান পত্রিকার সম্পাদক Mr. Stocquler, বোর্ডের জুনিয়র সেক্রেটারী H.M. Parker, বোর্ডের মেম্বার Mr. Torrens এবং ব্যারিষ্টার Hume প্রভৃতি এই নাট্যমন্দিরে অভিনয় করিতেন।

হিন্দুকালেজ ও ওরিয়েন্টাল সেমিনারী তখনকার কলিকাতার সম্ভ্রান্তবংশীয় যুবকদিগের প্রধান শিক্ষার স্থল ছিল। সুতরাং তখনকার প্রায় সকল সম্ভ্রান্তবংশীয় শিক্ষিত যুবকের হৃদয়েই ইঁহারা নাট্যানুরাগ বেশ বদ্ধমূল করিয়া দিতে পারিয়াছিলেন। ইহারই ফলে ১৮২১ খৃষ্টাব্দে 'কলিরাজার যাত্রা' নামক এক নাটকের অভিনয় হয়।* ঐ নাটক ও উহার অভিনয় সম্বন্ধে বিশেষ কিছু জান যায় না। পরে, ১৮৩৩ খৃষ্টাব্দে কলিকাতা শ্যামবাজারস্থ শ্রীযুক্ত নবীনচন্দ্র বসু মহাশয় প্রচুর অর্থব্যয়ে নিজের বাড়ীতে 'বিদ্যাসুন্দর' নাটকের অভিনয় করাইয়াছিলেন।** নবীনবাবুর বাটীস্থ অভিনয় যাত্রারই নবসংস্কার হইয়াছিল মাত্র। প্রত্যেক দৃশ্যপটপরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে একজন অভিনেতা সেই দৃশ্যসংক্রান্ত বিষয় ভারতচন্দ্র হইতে আবৃত্তি করিয়া দর্শকদিগকে শুনাইতেন। তদ্ব্যতীত প্রতিদৃশ্যপরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে দর্শকদিগকেও রঙ্গভূমিতে স্থান পরিবর্ত্তন করিতে হইত। বকুলমূলে উপবিষ্ট সুন্দর বা মালিনীর গৃহ দেখিবার জন্য দর্শককে স্বতন্ত্র স্বতন্ত্র স্থানে যাইতে হইত। কিন্তু এই অভিনয়ে স্ত্রীচরিত্র স্ত্রীলোকের দ্বারাই অভিনীত হইয়াছিল।† অতঃপর শিক্ষিত ও অভিজাত মহোদয়গণের আন্তরিক নাট্যানুরাগ সত্ত্বেও বাঙ্গালায় ভাল নাটক না পাওয়ায় কিছু দিন ইংরাজি নাটকেরই অভিনয় হয়। এই ইংরাজী অভিনয়ে সময় সময় টিকিট বিক্রিয়ও হইত। অতঃপর ১২৬৩ সালেই বাঙ্গালা অভিনয়ের প্রকৃত আরম্ভ বলা যায়, কারণ ইহার পর হইতেই নানাস্থানে বাঙ্গালা নাটকের অভিনয় প্রবৃত্তি জাগিয়া উঠিয়াছিল। পাথুরিয়া ঘাটার নিকটে চড়কডাঙ্গায় শ্রীযুক্ত জয়রাম বসাক মহাশয়ের বাটীতে ১২৬৩ সালে (১৮৫৭ খৃষ্টাব্দ) সংস্কৃত কালেজের অধ্যাপক পণ্ডিত রামনারায়ণ তর্করত্নের (১৮৫৪ খৃষ্টাব্দে লিখিত) "কুলীনকুল সর্ব্বস্ব" নাটক প্রথম অভিনীত হয়। পুরুষদ্বারাই স্ত্রীচরিত্র অভিনীত হইয়াছিল।* উহার পরদিনই সিমলায় ছাতুবাবুর বাড়ীতে বাঙ্গালায় শকুন্তলা নাটকের অভিনয় হয়। তৎপরে মহাশ্বেতার

---

* Calcutta Review Vol XIII. 1850, Page 160. রাজা রামমোহন রায় সম্পাদিত সেই বৎসরের "সংবাদ কৌমুদী".

* কেহ কেহ বলে বিদ্যাসুন্দর অভিনয়ের পূর্ব্বে General Assembly's Institution-এর অধ্যাপক শ্রীযুক্ত তারাচাঁদা শিক্দার ভদ্রার্জ্জুন নাটক রচনা করেন। সর্ব্বাগ্রে চিনাবাজার ডোমটুলিতে ইংরাজদিগের নাট্যশালায় ইংরাজিতে 'বিদ্যাসুন্দর' The Disguise নামে অভিনীত হইয়াছিল।

† Vide Hindu Pioner of 1833. কিন্তু 'কলিকাতা মান্থলি জারন্যাল' নামে প্রাচীন মাসিকপত্রে দেখা যায় যে ১৮৩২ খৃষ্টাব্দের জানুয়ারী মাসে খ্যাতনামা শ্রীযুক্ত প্রসন্নকুমার ঠাকুর তাঁহার শুঁড়োর উদ্যানবাটীতে প্রসিদ্ধ সংস্কৃতজ্ঞ Horace Heman Wilson কৃত উত্তর রামচরিতের ইংরাজি অনুবাদ অভিনয় করাইয়াছিলেন। ইহাতে হিন্দু ও সংস্কৃত কালেজের অনেক সুযোগ্য ছাত্র অভিনেতার কার্য্য করিয়াছিলেন।

* ওরিয়েন্টাল সেমিনারীতে সাহেব ও বাঙ্গালীর সেকস্পীয়রের নাটকাদির অভিনয় দর্শনেই, দেশীয় শিক্ষিত ও গণ্যমান্য মহোদয়দের মনে বাঙ্গালায় নাট্যাভিনয়ের ইচ্ছা বলবতী হয়। তাই যাঁহার যেমন শক্তি তিনি তদ্রূপ নাট্যসম্প্রদায় গঠন করিয়াছিলেন।

অভিনয় হয়। এই সময়েই চুঁচুড়ায় কুলীনকুল সর্ব্বস্বের অভিনয় হয়। বাঙ্গালা-নাটকাভিনয়ের এই এক নূতন যুগ বলিতে হয়, কেননা এ সময়ে যেখানে যত চেষ্টা হইয়াছে, সর্ব্বত্র "কুলীনকুল সর্ব্বস্ব" ও "শকুন্তলা" ব্যতিরেকে অন্য নাটকের অভিনয় হয় নাই।† ঐ সনের চৈত্রমাসে শ্রীযুক্ত কালীপ্রসন্ন সিংহ মহাশয়ের প্রযত্নে তাঁহারই বাটীতে বেণীসংহার নাটকের বঙ্গানুবাদ অভিনীত হয়। ইহাতে স্বয়ং সিংহ মহাশয়, সুবিখ্যাত ব্যারিষ্টার Mr. W.C. Banerjee, সুবিখ্যাত অভিনেতা বিহারী লাল চট্টোপাধ্যায় প্রভৃতি অভিনেতা ছিলেন। ইহার আটমাস পরে কালীপ্রসন্ন বাবুর বাড়ীতেই ১২৬৪ সালের অগ্রহায়ণ মাসে বিক্রমোর্ব্বশীয়ের বঙ্গানুবাদ অভিনীত হয়। এই সব অভিনয় দর্শনে শিক্ষিত সমাজ ও সাধারণ সম্প্রদায় এতই মোহিত হইয়াছিলেন যে আর কাহারই যাত্রা, হাফ-আখড়াই, কবি, পাঁচালী কিংবা কথকতায় শ্রদ্ধা রহিল না। সকলেই থিয়েটার ও দৃশ্যাভিনয়ের জন্য অধীর হইয়া উঠিলেন।

ছাতুবাবুর বাটীতে শকুন্তলার অভিনয়ের অন্তে একদিন শ্রীযুক্ত (তৎপরে স্যার মহারাজা) যতীন্দ্রমোহন ঠাকুর, পাইকপাড়ার রাজা ঈশ্বরচন্দ্রের নিকটে প্রসঙ্গ ক্রমে বলিলেন—'দেখুন, দুই একদিনের আমোদে এত অর্থব্যয় না করিয়া স্থায়িভাবে একটী নাট্যশালা সংস্থাপিত করিতে পারিলে বোধ হয় অধিক উপকার হয়।' বক্তার ন্যায় শ্রোতাও একজন নাট্যামোদী ছিলেন, সুতরাং এই প্রস্তাব তিনি ও তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা রাজা প্রতাপচন্দ্র সাদরে গ্রহণ করিলেন। সভাস্থ সকলেই প্রায় এই প্রস্তাবে পূর্ণানন্দ প্রকাশ করিলেন। সুতরাং রাজাদের বেলগাছিয়াস্থিত সুন্দর উদ্যানবাটীতে স্থায়ী নাট্যশালা নির্ম্মিত হইল। জাতীয় নাট্যশালার গঠনের সঙ্গে সঙ্গে জাতীয় একতান বাদন সংগঠিত করিবার জন্য সঙ্গীতাচার্য্য ক্ষেত্রমোহন গোস্বামী প্রভৃতি প্রভূত যত্নে ও পরিশ্রমে ইংরাজি রীতির অনুকরণে এক একতান বাদন সম্প্রদায় গঠিত করিলেন। বাঙ্গালায় এই প্রথম নাট্যশালা ও তৎসংক্রান্ত একতান বাদন সম্প্রদায়। এই রঙ্গালয়ে সর্ব্ব প্রথমে 'কুলীনকুলসর্ব্বস্ব-প্রণেতা শ্রীযুক্ত পণ্ডিত রামনারায়ণ তর্করত্নের অনুবাদিত রত্নাবলীর অভিনয় হইয়াছিল। ইহার সঙ্গীতগুলি সে সময়কার সর্ব্বপ্রধান সঙ্গীত-রচয়িতা শ্রীযুক্ত গুরুদয়াল চৌধুরী মহাশয় বাঁধিয়া দিয়াছিলেন। নিমন্ত্রিত মহোদয়দের মধ্যে অন্য সম্প্রদায়স্থ লোকদিগের বোধসৌকর্য্যার্থে মাইকেল মধুসূদন দত্ত দ্বারা উহার ইংরাজি অনুবাদ করান হইয়াছিল। ১৮৫৮ খৃষ্টাব্দের ৩১শে জুলাই রত্নাবলী প্রথম অভিনীত হয়। তৎপরে ১৮৫৯ খৃষ্টাব্দের ৩রা সেপ্টেম্বর মধুসূদনের 'শর্ম্মিষ্ঠা' নাটকের অভিনয় হয়। এই প্রথম ইংরাজি ওয়ালার নাটকের অভিনয়। এই সময় সুবিখ্যাত কেশব সেনের উদ্যোগে সিন্দুরিয়াপটীতে ভবানীপুরস্থ শ্রীযুক্ত উমেশচন্দ্র মিত্র মহাশয় কৃত 'বিধবা বিবাহ' নাটকের

---

† ইংরাজি অভিনয়ের জের তখনও একেবারে মেটে নাই। ঐ সময়ে সুবিখ্যাত কেশবচন্দ্র সেন তাঁহার গৌরীভা গ্রামস্থ বাটীতে মহাত্মা প্রতাপচন্দ্র মজুমদার, নরেন্দ্রনাথ সেন, কৃষ্ণবিহারী সেন প্রভৃতিকে লইয়া সেক্‌স্‌পীয়রের হ্যামলেট অভিনয় করেন।

প্রথম অভিনয় হয়। ইহাতে সুবিখ্যাত কৃষ্ণবিহারী সেন, প্রতাপচন্দ্র মজুমদার, বিহারীলাল চট্টোপাধ্যায়, নরেন্দ্রনাথ সেন ও রাখালচন্দ্র সেন মহাশয়গণ অভিনেতা হইয়াছিলেন। বঙ্গরঙ্গালয়ে এই প্রথম বিয়োগান্ত নাটকের অভিনয় (বৈশাখ, ১২৬৭ সাল)। 'শর্ম্মিষ্ঠা' ও 'বিধবা বিবাহ' নাটকই প্রথম ইংরাজি আদর্শে লিখিত নাটক।

এই সময়ে বাগ্‌বাজারে শ্রীযুক্ত গোপালচন্দ্র চক্রবর্ত্তী এক নাট্যাভিনয় সম্প্রদায় প্রতিষ্ঠিত করেন। ইহারা ১২৭১ সালের মধ্যকালে 'নলদময়ন্তী' নাটকের অভিনয় করেন। ইহারাই প্রথমে বিদেশে যাইয়া নাট্যসম্প্রদায়ের বিদেশে অভিনয়ের প্রবর্ত্তন করেন। দুই বৎসর পরে এই সম্প্রদায়ে শ্রীযুক্ত গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায় কৃত 'ইন্দুপ্রভা' নাটকের অভিনয় হয়।* কিন্তু বেলগাছিয়া থিয়েটারের মত স্থিরভাবে কোথায়ও সম্প্রদায় প্রতিষ্ঠিত ছিল না। এখানে ক্রমে মাইকেলের পদ্মাবতী ও কৃষ্ণকুমারী অভিনীত হয়। ইতিমধ্যে মাইকেল 'একেই কি বলে সভ্যতা' ও 'বুড় শালিকের ঘাড়ে রোঁয়া' নামক দুইখানি প্রহসন বিরচিত করেন। কিন্তু নানা কারণে বেলগাছিয়া থিয়েটারে উহারা অভিনীত হয় না। ১২৭২ সালের চৈত্রমাসে ভবানীপুরস্থ 'অবৈতনিক নাট্যমন্দির' সম্প্রদায় সার রমেশ মিত্রের পুরাতন বাটীতে তদীয় মধ্যমভ্রাতা শ্রীযুক্ত উমেশচন্দ্র মিত্র মহাশয়ের দ্বিতীয় নাটক 'সীতার বনবাসের' অভিনয় করেন।

বস্তুতঃ বেলগাছিয়া নাট্য শালার গঠন হইতে চারিদিকে একটি জীবন্ত নাট্যাভিনয় চেষ্টা জাগিয়া উঠিয়াছিল। পূর্ব্বে যেমন কুলীনকুলসর্ব্বস্ব ও শকুন্তলার একটা যুগ গিয়াছিল, এই যুগে সেইরূপ মাইকেলের 'পদ্মাবতীর' আদর অত্যন্ত বাড়িয়াছিল। ১২৭০ সালে পাথুরিয়া ঘাটায় ˚গোপীমোহন ঠাকুরের বাড়ীতে শ্রীযুক্ত যতীন্দ্রমোহন ঠাকুর (পশ্চাৎ স্যার মহারাজা) একটি নাট্য সম্প্রদায় প্রতিষ্ঠিত করিয়া, ১২৭১ সালে মালবিকাগ্নিমিত্রের বঙ্গানুবাদের অভিনয় করেন। তৎপরে সুবিদ্বান্ ঠাকুর মহাশয় বিদ্যাসুন্দরের ঘটনা সংবলিত 'কৌতুক সর্ব্বস্ব' নামে একখানি নাটক রচনা করিয়া তথায় অভিনীত করান। বাঙ্গালা আদি সাধারণ থিয়েটারের অন্যতম প্রতিষ্ঠাতা শ্রীযুক্ত অর্দ্ধেন্দুশেখর মুস্তফী এখানেই প্রথম নাটকাভিনয় দেখেন ও শেখেন।** যতীন্দ্রমোহনের এই নাট্যসম্প্রদায়ে ক্রমে তাঁহার প্রণীত 'বুঝলে কিনা?' 'মালতীমাধব,' 'উভয় সঙ্কট,'

---

* এই দলের অন্যতম অভিনেতা শ্রীযুক্ত গিরীশচন্দ্র মিত্র একটি স্বতন্ত্র বাদক দল গঠন করেন। এই দলে বাগ্‌বাজার ও শ্যামবাজার নিবাসী কতিপয় যুবক যোগ দেন, তন্মধ্যে বসুপাড়ার শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও শ্যামবাজারের ডাক্তার দুর্গাদাস করের দ্বিতীয় পুত্র শ্রীযুক্ত রাধামাধব কর, পশ্চাৎ বাঙ্গালার আদি সাধারণ রঙ্গালয়ের প্রতিষ্ঠাতৃদের মধ্যে প্রধান ব্যক্তি। এই বাদক দলের হিঙ্গুল খাঁ (ওরফে হেম বাবু) উত্তরকালে ন্যাশন্যাল থিয়েটারের অভিনেতা ও সঙ্গীতাচার্য্য হইয়া ছিলেন। ইন্দুপ্রভা নাটক সেক্‌স্‌পীয়কৃত Merchent of voice-এর ছায়াবলম্বনে রচিত।

** এই সময়ে অর্দ্ধেন্দু বাবু আত্মীয়তা সূত্রে যতীন্দ্রমোহনের বাটীতেই অবস্থান করিতেন। এই তাঁহার প্রথম অভিনয় দর্শন। তিনি এইখানে থাকিয়াই অভিনয়বিদ্যাসংক্রান্ত সমস্ত ব্যাপারগুলি দেখিবার ও বুঝিবার সুবিধা পাইয়াছিলেন। তখন তিনি স্কুলে পড়িতেন, সুতরাং নাট্যাভিনয়ের কোনও সম্পর্কে থাকিতেন না।

'চক্ষুদান', 'রুক্মিণী-হরণ', 'রসাবিষ্কারবৃন্দক', অভিনীত হইয়াছিল। এই সম্প্রদায়ে সঙ্গীতাচার্য্য ক্ষেত্রমোহন গোস্বামীর একতান বাদক সম্প্রদায় বাজাইতেন। পাথুরিয়াঘাটায় বিদ্যাসুন্দর অভিনীত হইবার সময় জোড়াসাঁকোতে দ্বারকানাথ ঠাকুরের মধ্যম পুত্র শ্রীযুক্ত গিরীন্দ্রনাথ ঠাকুরের বাড়ীতে 'জোড়াসাঁকো অবৈতনিক নাট্যসমাজ' প্রতিষ্ঠিত হয়। গিরীন্দ্রবাবুর উভয় পুত্র গণেন্দ্র নাথ ও গুণেন্দ্রনাথ উহার পৃষ্ঠপোষক, এবং কেশববাবুর কনিষ্ঠ ভ্রাতা শ্রীযুক্ত কৃষ্ণবিহারী ও প্রোফেসর প্যারিচাঁদের পুত্র শ্রীযুক্ত হীরালাল মিত্র ও বিদ্যাসাগর মহাশয় উহার পরামর্শ দাতা ছিলেন। ১২৭৩ সাল ২২ শে পৌষ রামনারায়ণের 'নবনাটক' এখানে প্রথম অভিনীত হয়। ইহারা কেবল সমাজ সংস্কারক নাটক ও প্রহসনেরই অভিনয় করিতেন। এখানকার অভিনয় দেখিয়াই সুবিখ্যাত অর্দ্ধেন্দুবাবু বলিতেন, 'অভিনয় সম্বন্ধে যাহা কিছু দেখিবার ও শুনিবার বাকি ছিল তাহা তাহার সম্পূর্ণ হইয়া গেল'। এখানকার সর্ব্বাঙ্গসুন্দর অভিনয়ের সুখ্যাতি কলিকাতার সর্ব্বত্র বিঘোষিত হইয়া পড়িল। 'চোর বাগান অবৈতনিক থিয়েটার' হইতেই অর্দ্ধেন্দুবাবু থিয়েটারের সাক্ষাৎ সংস্রবে আসেন। ঐ সম্প্রদায়ে ভোলানাথ বাবুর 'কিছু কিছু বুঝি' নামক নতুন প্রহসনের অভিনয়ের মহালায় হেমেন্দ্রবাবু (মহর্ষির দ্বিতীয় জামাতা শ্রীযুক্ত হেমেন্দ্রনাথ মুখোপাধ্যায়) ও অর্দ্ধেন্দুবাবু দল গঠন করেন। অর্দ্ধেন্দু বাবুর নাট্যাভিনয় কার্য্যে এই হাতে খড়ি। মুস্তফী মহাশয়ের বিচিত্র স্বরভঙ্গী ও অনুকরণপটুতাই তাঁহার নাট্যশিক্ষকতার অনুকূল হইয়াছিল। ১২৭৪ সালের ১৭ই কার্ত্তিক এই প্রহসনের প্রথম অভিনয় হয়। এই সঙ্গে মুস্তফীর বাল্যবন্ধু শ্রীযুক্ত ধর্ম্মদাস সুর মহাশয় এই দলে যোগদান করেন। তিনিই রঙ্গমঞ্চ নির্ম্মাণ করেন। এই তাঁহার এই কার্য্যে হাতে খড়ি। মধুসূদন ইহাদের অভিনয় দেখিয়া আনন্দে উৎফুল্ল হইয়া বলিয়াছিলেন—'মৃত্তিকেরে বাবা মৃত্তিকে' (অর্থাৎ অন্যসবকে মাটি করিল)। এই অভিনয় হইতে মুস্তফী ও সুর মহাশয়ের জীবনের গতি ফিরিয়া গেল।

এই সময়ে বহুবাজারে একটি নাট্য সম্প্রদায় গঠিত হইয়া তথায় মনোমোহন বসু মহাশয়ের 'সতী নাটক' ও 'রামাভিষেক নাটক' অভিনীত হয়। বাঙ্গালা নাটকের এই আর এক যুগ। যেমন প্রথম যুগে কুলীনকুল সর্ব্বস্ব ও শকুন্তলা, দ্বিতীয় যুগে পদ্মাবতী, তেমনি 'রামাভিষেক' নাটকের এক নবযুগ আরম্ভ হইল। অভিনয়ের এই তৃতীয় যুগে সর্ব্বত্রই 'রামাভিষেক' নাটকের অভিনয় হইতে আরম্ভ হইল।

### বঙ্গনাট্য-সম্প্রদায়ে গিরিশচন্দ্রে প্রথম প্রবেশ।

পূর্ব্বোল্লিখিত 'বাগ্‌বাজার একতান বাদন সম্প্রদায়ের' অন্যতম সভ্য শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, কেবল বাদ্যের সুখ্যাতিতে প্রীত না হইয়া বাগ্‌বাজারে হরলাল মিত্রের গলিতে (মুখুয্যে পাড়ায়) শ্রীযুক্ত অরুণচন্দ্র হালদার মহাশয়ের বাটীতে একটি নাট্য সম্প্রদায়ের প্রতিষ্ঠা করেন। ইহাতে নগেন্দ্র বাবুর পূর্ব্ববন্ধু

শ্রীযুক্ত ধর্ম্মদাস সুর, শ্রীযুক্ত রাধামাধব কর, শ্রীযুক্ত মহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যয়, শ্রীযুক্ত আপানচন্দ্র বিশ্বাস, শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র নিয়োগী, শ্রীযুক্ত অরুণচন্দ্র হালদার, শ্রীযুক্ত মহেন্দ্রনাথ দাস, শ্রীযুক্ত নগেন্দ্রনাথ পাল, শ্রীযুক্ত নীলকণ্ঠ গঙ্গোপাধ্যায় প্রভৃতি যোগ দেন। অর্দ্ধেন্দুবাবু অন্যকার্য্যে ব্যাপৃত থাকায় নগেন্দ্র বাবুর আগ্রহ সত্ত্বেও তখন যোগ দিতে পারিলেন না। গিরিশচন্দ্র নগেন্দ্রনাথের একজন অন্তরঙ্গ বাল্যবন্ধু। তিনি ইহাদের অপেক্ষা বয়োজ্যেষ্ঠ, বিদ্বান্ ও নাট্যরসজ্ঞ বলিয়া নগেন্দ্রনাথ তাহাকে মহাসমাদরে এই দলে আহ্বান করিলেন, গিরিশচন্দ্রও সাদরে সুহৃদয়ের নিমন্ত্রণ গ্রহণ করিলেন। সাধারণ বঙ্গনাট্যশালার এটি একটি বিশিষ্ট দিন, কেননা গিরিশচন্দ্রের নাট্যসমাজে এই প্রথম হাতে খড়ি। কিন্তু অনভিজ্ঞতায় কিছু আসিল যাইল না, প্রতিভাবান্ গিরিশচন্দ্র প্রবীণ অধ্যাপকের ন্যায় দীনবন্ধুর 'সধবার একাদশী' অভিনয়ার্থ স্থির করিয়া মহালা দিতে আরম্ভ করিলেন। দীনবন্ধু বাবুর লেখায় নট-নটী লইয়া কোন প্রস্তাবনা ছিল না। কিন্তু তখনও প্রস্তাবনা ব্যতিরেকে নাটকের অভিনয় হইত না, সুতরাং গিরিশবাবু নিজেই প্রস্তাবনা লিখিয়া লইয়া কার্য্য আরম্ভ করিলেন। এইরূপে প্রথম হইতেই তিনি গ্রন্থকার ও অভিনয় শিক্ষক হইলেন। কিন্তু গিরিশবাবু তখন আফিসে কর্ম্ম করিতেন বলিয়া তাঁহার সহকারিরূপে অর্দ্ধেন্দুবাবু (এখন তাঁহার অন্য কোথায় ও কার্য্য ছিল না বলিয়া) নিযুক্ত হইলেন। এই সময়ে আখড়াই-এর আড্ডা ৫৭নং রামকান্ত বসুর স্ট্রীটে নগেন্দ্র বাবুর বাটীতে উঠাইয়া আনা হইল। ১২৭৫ সালের আশ্বিন মাসে পূজার সময়ে সপ্তমীর রাত্রে মুখুয্যে পাড়ায় প্রাণকৃষ্ণ হালদারের বাড়ীতে "The Bagbazar Amateur Theatre" নামে এই দলের প্রথম অভিনয় হয়। আবার কোজাগর পূর্ণিমার রাত্রিতে গিরিশবাবুর শ্বশুরালয়ে ইহাদের পুনরভিনয় হয়। এই অভিনয়ের সুখ্যাতি চারিদ্দিকে ছড়াইয়া পড়ে, অভিনেতাদের ও হৃদয়ে অভিনয় চিকীর্ষা বলবতী হয়। এই সম্প্রদায়ের চতুর্থাভিনয় রজনীতে তোষাখানার দেওয়ান রায় রামপ্রসাদ মিত্র বাহাদুর মহাশয়ের বাটীতে স্বয়ং গ্রন্থকার দীনবন্ধুবাবু গিরিশচন্দ্রের নিমচাঁদের অভিনয় দেখিয়া এতদূর মুগ্ধ হইয়া গিয়াছিলেন, যে তিনি ষ্টেজের মধ্যে ছুটিয়া গিয়া গিরিশচন্দ্রকে বিশেষ প্রশংসা করিতে করিতে বলিলেন—'আমার নিমচাঁদ যেন তোমার জন্যই লেখা হইয়াছিল।' এইদিন সধবার একাদশীর পর দীনবন্ধুবাবুর 'বিয়ে পাগলা বুড়ো' অভিনীত হয়। উহাতে গিরিশচন্দ্র একটী কবিতায় উহার প্রস্তাবনা লিখিয়া দিয়াছিলেন। উহা শুনিয়া স্বয়ং গ্রন্থকার পর্য্যন্ত অবাক হইয়া গিরিশচন্দ্রের ভূয়োভূয় ভূরি ভূরি প্রশংসা করেন।*

---

* প্রস্তাবনাটী এই—

"মাতলামীটে ফুবিয়ে গেল, দেখুন বুড়র রঙ্।
বাসর ঘরে টোপর পরে কিবা বিয়ের ঢঙ্।।

এই সম্প্রদায় খিদিরপুরে নন্দলাল ঘোষের বাড়ীতে দুর্গাপূজার সময়ে (১২৭৬ সাল, আশ্বিন) অভিনয়ে (পশ্চাৎ সুবিখ্যাত অভিনেতা) শ্রীযুক্ত মহেন্দ্রলাল বসুকে প্রাপ্ত হন। তৎপরে বাগবাজার সম্প্রদায় অর্থাভাবে গতাসুপ্রায় কিছুদিন অবস্থিতি করিয়া, অবশেষে শ্যামবাজারে শ্রীযুক্ত বৃন্দাবনচন্দ্র পাল মহাশয়ের বাটীতে, ইতিপূর্ব্বে গিরিশবাবুর শ্যালক শ্রীযুক্ত ব্রজনাথ দেব যে রঙ্গমঞ্চ নির্ম্মাণ করিয়াছিলেন, উহার কাঠকাটরা দ্বারা ও বৃন্দাবন পাল মহাশয়ের পোষ্যপুত্র শ্রীযুক্ত রাজেন্দ্র পাল মহাশয়ের অর্থসাহায্যে, শ্রীযুক্ত ধর্ম্মদাস সুর ও শ্রীযুক্ত কার্ত্তিকচন্দ্র পাল মহাশয়দের একরূপ ২৪ ঘণ্টা পরিশ্রমে একটি স্থায়ী রঙ্গমঞ্চ নির্ম্মিত করিলেন। ১২৭৮ সালের বর্ষাকালে এই রঙ্গমঞ্চে লীলাবতীর প্রথম অভিনয় হইল। তথায় ঐ সম্প্রদায়ের পূর্ব্বনাম পরিবর্ত্তে The National Theatre নাম হইল।*

এই অভিনয়ে দীনবন্ধুবাবু ও ডাক্তার মহেন্দ্রলাল সরকার দর্শকরূপে উপস্থিত ছিলেন। সকলেই অভিনয়ে পরম প্রীত হন। আবার অর্থাভাব হওয়ায়, সম্প্রদায় বহুকষ্টে শ্রীযুক্ত ভুবনমোহন নিয়োগী মহাশয়ের অনুকম্পায়, তাঁহার পিতামহের প্রতিষ্ঠিত অন্নপূর্ণা ঘাটের চাঁদনীর উপরে বারোয়ারী বৈঠখানায় উঠিয়া গিয়া মহালা দিতে আরম্ভ করেন। এখন হইতে দলে একটা শৃঙ্খলা হইল। নগেন্দ্রবাবু সম্পাদক হইলেন, ধর্ম্মদাস বাবু ম্যানেজার হইলেন, কার্ত্তিকবাবু ড্রেসার হইলেন, অর্দ্ধেন্দুবাবু ডিরেক্টর ও শিক্ষক হইলেন। আদিব্রাহ্মসমাজের গায়ক শ্রীযুক্ত বিষ্ণুচরণ চট্টোপাধ্যায় আবশ্যক মত নেপথ্য হইতে গান গাইতেন। গিরিশবাবু এখন এদলে ছিলেন না। নীলদর্পণের মহালা চলিল। এই সময়ে বঙ্গীয় সাধারণ নাট্যশালার অন্যতম প্রতিষ্ঠাতা শ্রীযুক্ত অমৃতলাল বসু মহাশয় অর্দ্ধেন্দুবাবুর প্ররোচনায় তাঁহার কাশীধামের হোমিওপ্যাথিক ডাক্তারি ব্যবসায় পরিত্যাগ পূর্ব্বক এই দলে যোগ দিলেন। তৎপরে পাথুরিয়াঘাটার মোড়ে মধুসূদন সান্যালের বৃহৎ বাড়ির উঠানটি মাসিক ৩০ টাকায় ভাড়া করিয়া ঐ সম্প্রদায় ষ্টেজ বাঁধিতে আরম্ভ করিলেন। ধর্ম্মদাস বাবুই ষ্টেজ তৈয়ারী করিয়াছিলেন। ১২৭৫ সালের ২৩শে অগ্রহায়ণ শনিবার ন্যাশনাল থিয়েটারের প্রথম অভিনয়ে নীলদর্পণ অভিনীত হইল। প্রথম দিনেই ৭০০ সাত শত টাকার টিকিট বিক্রীত হইয়াছিল। তৎপরে ক্রমে এখানে 'জামাই বারিক', 'নবীন তপস্বিনী' ও 'বিয়ে পাগলা বুড়ো' অভিনীত হয়। অতঃপর

---

আয়না নসে, রতা কোথা যা পারিস তা বল্।
ক্ষমা করিবেন দোষ রসিক মণ্ডল।।
আস্‌ছে এবার ছোঁড়ার দল, ভুবনো নসে রতা।
সভ্যগণ নমস্কার ফুরালো আমার কথা।।"

* তখন এই সম্প্রদায়ে ছিলেন শ্রীযুক্ত গিরিশচন্দ্র ঘোষ, অর্দ্ধেন্দুশেখর মুস্তফী, যোগেন্দ্রনাথ মিত্র, নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, মহেন্দ্রলাল বসু, শিবচন্দ্র চট্টোপাধ্যায়, মতিলাল সুর, সুরেশচন্দ্র মিত্র, রাধামাধব কর, অমৃতলাল মুখোপাধ্যায় (বেলু বাবু), ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায়, হিঙ্গুল খাঁ (হেমবাবু), যদুনাথ ভট্টাচার্য্য, শশিনাথ দাস ইত্যাদি।

মাইকেলের কৃষ্ণকুমারীর অভিনয়কালে গিরিশচন্দ্র এই সম্প্রদায়ে আবার যোগদান করিয়া নায়ক ভীমসিংহের ভূমিকায় অবতীর্ণ হইয়াছিলেন। এই সময়ে কলিকাতার বড় বড় সাহেব, এমন কি বড় লাট সাহেব পর্য্যন্ত, ন্যাশনাল থিয়েটারের অভিনয়দর্শনে আসিতেন। ১২৭৯ সালের বর্ষার প্রাক্কালে (১৮৭৩, মার্চ) ন্যাশনাল থিয়েটার নানাকারণে বন্ধ হইতে বাধ্য হয়।

সান্যাল বাড়ীতে থিয়েটার দেখিতে আসিয়া ছাতুবাবুর দৌহিত্র শ্রীযুক্ত শরচ্চন্দ্র ঘোষ একটি সাধারণ থিয়েটার খুলিতে প্রলুব্ধ হন। তারপর মাইকেল, Mr. O. C. Dutt, পণ্ডিত সত্যব্রত সামাশ্রমী প্রভৃতির পরামর্শে শরৎবাবু, শ্রীযুক্ত বিহারীলাল চট্টোপাধ্যায় মহাশয়কে লইয়া, ছাতুবাবুর মাঠ ভাড়া করিয়া একটি স্থায়ী নাট্যশালা নির্ম্মাণ করেন। ১২৮০ সালের ১লা ভাদ্র (১৮৭৩ খৃষ্টাব্দ, আগষ্ট) Bengal Theatreএ প্রথম শর্ম্মিষ্ঠার অভিনয় হয়। এখানে বারাঙ্গনা লইয়াই অভিনয় আরম্ভ হয়। তাহারা স্ত্রীচরিত্রের অভিনয় করিত।* এই থিয়েটারে ক্রমে মাইকেলের 'মায়াকানন', 'বিষ কি ধনুর্গুণ', 'উঃ মোহান্তের একি কাজ', 'দুর্গেশনন্দিনী', 'রত্নাবলী', 'এঁরাই আবার বাঙ্গালী সাহেব', 'বিদ্যাসুন্দর', 'যেমন কর্ম্ম তেমনি ফল' প্রভৃতি অভিনীত হয়।

ন্যাশনাল থিয়েটার ভাঙ্গিয়া গিয়া দুইটি দল হইয়া যায়। একদলে ধর্ম্মদাস বাবু প্রভৃতি ও অপর দলে অর্দ্ধেন্দুবাবু প্রভৃতি থাকেন। ধর্ম্মদাস বাবু টাউনহলে ষ্টেজ বাঁধিয়া National Theatre নাম দিয়া অভিনয় করিয়া দেশীয় হাঁসপাতালে ও অন্যান্য সৎকার্য্যে বিস্তর সাহায্য করেন। উহাতে সময় সময় গিরিশবাবুও অভিনয় করিতেন। দেখাদেখি অর্দ্ধেন্দুবাবুর দলও 'অপেরা হাউস' ভাড়া লইয়া "Hindu National Theatre" নাম দিয়া অনেক অভিনয় করেন।

বেঙ্গল থিয়েটারে 'মোহান্তের এ কি কাজ' দেখিতে গিয়া ধর্ম্মদাস বাবু, ভুবন বাবু ও নগেন্দ্রবাবু আবার থিয়েটার করিবার মতি স্থির করিয়া ১৮৭৩ খৃষ্টাব্দের ২৯শে সেপ্টেম্বর ৬/১ নং বীডন ষ্ট্রীটে Great National Theatre-এর ভিত্তি স্থাপিত করেন। ধর্ম্মদাসবাবু তখনকার লুইস থিয়েটারের আদর্শে এই নাট্যশালা প্রস্তুত করেন। ঐ বৎসর ৩১শে ডিসেম্বর শনিবার গ্রেট ন্যাশনাল থিয়েটার খোলা হয়। উহার পর বৎসরই বেঙ্গল থিয়েটারের অনুকরণে এখানে স্ত্রী অভিনেত্রী নেওয়া হয়। কিছুকাল পরে ভুবনবাবু থিয়েটার ছাড়িয়া দিয়া উহা ভাড়া দেন। শেষে প্রতাপ জহুরী Great National Theatre প্রকাশ্য নিলামে ক্রয় করেন। গিরিশবাবু আবার ম্যানেজার হন। কিছুদিন বাদে, জহুরীবাবুর সঙ্গে মতদ্বৈধ হওয়ায়, গিরিশচন্দ্র গুরুমুখ রায়ের কর্ত্তৃত্বাধীনে ৬৮নং বীডন ষ্ট্রীটে ষ্টার থিয়েটার নির্ম্মাণ করিয়া তাহাতে যোগ দেন। ১৮৮৩ খৃষ্টাব্দে ২৩শে জুলাই ষ্টার থিয়েটার খোলা হয়।

---

* Mr. O. C. Dutt, পণ্ডিত শামাশ্রমী ও মাইকেলের পরামর্শমত শরৎবাবু বারাঙ্গনা লইয়াছিলেন। ইতিপূর্ব্বে যাত্রার দলেও মেয়েরা অভিনয় করিত।

জুবিলীর বৎসর বাবু গোপাললাল শীল একটি নাট্যশালা স্থাপনের ইচ্ছা প্রকাশ করিলে, শ্রীযুক্ত অতুলচন্দ্র মিত্র ও শ্রীযুক্ত অর্দ্ধেন্দুশেখর মুস্তফীর প্রযত্নে একটি দল গঠিত হয়। শীল বাবু বীডন ষ্ট্রীটের ষ্টার থিয়েটারের বাটী এবং জমি ক্রয় করেন। তৎপরে নূতন করিয়া Emerald Theatre গৃহ নির্ম্মিত হয়। প্রথমে শ্রীযুক্ত কেদারনাথ চৌধুরী ইহার অধ্যক্ষ হন এবং তাঁহার রচিত 'পাণ্ডব নির্ব্বাসন' অভিনীত হয়। ইহাদের দ্বারা আদর্শ থিয়েটার চলে না জানিয়া শীল বাবু ২০,০০০ বিশ হাজার টাকা বোনাস ও ৩৫০ সাড়ে তিন শত টাকা মাসিক বেতনে গিরিশবাবুকে ম্যানেজার নিযুক্ত করেন। গোপালবাবুর নিকট হইতে লব্ধ ২০,০০০ বিশ হাজার টাকার মধ্যে ১৬,০০০ ষোল হাজার টাকা তিনি ষ্টার থিয়েটার সম্প্রদায়কে দিয়াছিলেন। উহাদ্বারা তাঁহারা হাতীবাগানে নূতন ষ্টার রঙ্গমঞ্চ নির্ম্মাণ করেন। ১৮৯০ খৃষ্টাব্দে ঁপ্রসন্নকুমার ঠাকুরের দৌহিত্র শ্রীযুক্ত নাগেন্দ্রভূষণ মুখোপাধ্যায় Great National থিয়েটারের জমি ক্রয় করিয়া গিরিশচন্দ্রকে লইয়া Minerva Theatre গৃহ নির্ম্মাণ করেন ও তথায় গিরিশবাবুর পরিচালনায় এক নূতন সম্প্রদায় গঠিত হয়। তাহার পর উহা শ্রীযুক্ত নরেন্দ্রনাথ সরকারের হস্তগত হয়। তাহার পর উহা শ্রীযুক্ত মনোমোহন পাঁড়ে ও শ্রীযুক্ত মহেন্দ্রকুমার মিত্র মহাশয়দ্বয়ের কর্ত্তৃত্বাধীনে থাকে। ঐ সময়ে মীনার্ভা থিয়েটার কলিকাতার সর্ব্বশ্রেষ্ঠ থিয়েটার বলিয়া পরিকীর্ত্তিত হইত। শেষে এক মহেন্দ্রবাবুর কর্ত্তৃত্বে, মহেন্দ্রবাবু ও গিরিশবাবুর পরিচালনায় উহা কলিকাতার আদর্শ থিয়েটার হইয়া দাঁড়াইয়াছিল।

যখন এমারেল্ড থিয়েটার ধ্বংস হয় সেই সময় কবি রাজকৃষ্ণ রায় মেছুয়াবাজার ষ্ট্রীটে বীণা-রঙ্গভূমি নামে এক নূতন নাট্যশালা নির্ম্মাণ করিয়া বালক অভিনেতা দ্বারা অভিনেত্রীর কার্য্য চালাইয়া ব্যবসায়ে প্রবৃত্ত হন। তিনি উহাতে সম্পূর্ণ নিষ্ফল হইয়াছিলেন। শেষে স্ত্রী অভিনেত্রী লইয়াও উহা আর টিকিল না।

এমারেল্ড থিয়েটারে পরে অমরেন্দ্রবাবু পরিচালিত ক্লাসিক থিয়েটার, তারপরে শরৎবাবু পরিচালিত কোহিনুর থিয়েটার, পরিশেষে এক্ষণে মনোমোহনবাবুর 'মনোমোহন থিয়েটার' মহা সমারোহে চলিতেছে।

বেঙ্গল থিয়েটার গৃহে বেঙ্গলের অন্তে কত কত নূতন নূতন থিয়েটার হইল ও গেল, পরিশেষে এক্ষণে চিনাই থিয়েটার চলিতেছে।

সম্প্রতি কলিকাতায় ঁমহেন্দ্রবাবুর কনীয়ান্ ভ্রাতা শ্রীযুক্ত উপেন্দ্রকুমার মিত্র বি. এ.- পরিচালিত মিনার্ভা থিয়েটার, ঁগোপাললাল শীলের ভাগিনেয় শ্রীযুক্ত গিরিমল্লিক মহাশয় পরিচালিত ষ্টার থিয়েটার এবং মনোমোহন বাবু পরিচালিত মনোমোহন থিয়েটার, এই তিনটী সাধারণ থিয়েটার বাঙ্গালী কর্ত্তৃক পরিচালিত হইতেছে। ইহাদিগের মধ্যে উপেন্দ্রবাবুর পরিচালিত মিনার্ভা থিয়েটার সর্ব্ববিষয়ে সর্ব্বোৎকৃষ্ট হইয়া দাঁড়াইয়াছে।*

* মহেন্দ্রবাবু যেরূপ সুবিদ্বান্ ও নাট্যকলাবিত্ ছিলেন, তাঁহার কনীয়ান্ উপেন্দ্রবাবু ও তাদৃশ সুধী ও নাট্যবিদ্যাসুপণ্ডিত, সর্ব্বোপরি তাঁহার চরিত্র আদর্শ। এইজন্য বর্ত্তমান মিনার্ভা থিয়েটার 'কাপ্তানের বিলাসভূমি' না হইয়া নাট্যকলার প্রকৃত লীলামন্দির, নাট্যাসেবী ও নাট্যমোদীর প্রকৃত 'বাণী-বিনোদ-নিকুঞ্জ।'

# দ্বিতীয় কাণ্ড

## গিরিশ প্রতিভার উন্মেষ ও পরিপুষ্টি

বঙ্গরঙ্গালয়ের ইতিবৃত্ত পর্য্যালোচনা ও গিরিশচন্দ্রের জীবনী পাঠে দেখিতে পাই যে বর্ত্তমান বঙ্গীয় সাধারণ নাট্যসম্প্রদায় ও রঙ্গালয় কতিপয় নাট্যামোদী বন্ধুর আন্তরিক উদ্যোগে একরূপ তাহাদ্বারাই গঠিত ও পরিপুষ্ট হইয়াছে। গিরিশচন্দ্রের পূর্ব্বে কলিকাতায় নাট্যাভিনয় হইত বটে, তবে উহা অভিজাত মহোদয়দের সখের ছিল এবং একরূপ দৃশ্যপটাদি বিবর্জ্জিত বলিলেই হয়। ললিত নাট্যাভিনয় যে চতুঃষষ্টি কলার শ্রেষ্ঠ, উহা গিরিশচন্দ্রই এদেশে সর্ব প্রথমে বুঝিয়াছিলেন ও আজীবন গ্রন্থরচনায়, দৃশ্যপটাদিকল্পনে, এবং চতুর্ব্বিধ অভিনয়ে সুধী দর্শকমাত্রকেই প্রত্যক্ষ দেখাইয়া গিয়াছেন। তাঁহাকেই ইয়ুরোপীয় ও মার্কিণ প্রদেশস্থ রঙ্গালয় সংক্রান্ত বিবিধ গ্রন্থের আলোচনা দ্বারা ও সর্ব্বোপরি তাঁহার বিধিদত্ত নিত্য নবভাবোন্মেষিণী প্রতিভা দ্বারা রঙ্গালয় নির্ম্মাণবিধি, দৃশ্য-পরিচ্ছদ পরিকল্পনা, নাট্যগ্রন্থরচনা ও অভিনয়ের অধ্যাপনা করিতে হইত।* অসম্পূর্ণ হইলেও সুগঠিত থিয়েটারে সুবিচক্ষণ অভিনেতা ও অধ্যক্ষের অধীনে কবিকুলচূড়ামণি সেক্স্পীয়রকে অনেক দিন যাবৎ শিক্ষানবিশ থাকিয়া পরিশেষে গ্লোব থিয়েটারের পরিচালনা ভার গ্রহণ করিতে হইয়াছিল। কিন্তু গিরিশচন্দ্রকে সকলই নূতন গড়িয়া লইতে হইয়াছে। তিনিই তাঁহার সম্প্রদায়স্থ সকলের নেতা ও শিক্ষক, অথচ তাঁহার নেতা বা শিক্ষক কেহই ছিল না। কি লক্ষ লক্ষ অভাব ও অসুবিধার মধ্যে কেবল অদম্য উৎসাহ ও অনুপম প্রতিভাবলে তাহাকে পদে পদে অগ্রসর হইতে হইয়াছে তাহা সর্ব্ববর্ণনার অতীত, শুদ্ধ অনুমেয়।

---

* অবশ্য প্রথমেই তিনি দৈবানুগ্রহে প্রতিভাবান্ অর্দ্ধেন্দু ও ধর্ম্মদাসকে দুই হস্তের ন্যায় পাইয়াছিলেন, কিন্তু ইহারা প্রতিভাবান্ হইলেও বৈজ্ঞানিক শিল্পী (Scientific professors of the art) ছিলেন না। সুতরাং গিরিশ উদ্ভাবিত বিষয়ের সুপ্রয়োগ ও অধ্যাপনায় হস্তস্বরূপ হইলেও মূল নাট্যকলা বিজ্ঞানের অনুশীলনে কোন সাহায্য করিতে পারিতেন না।

কেবল রঙ্গালয় গঠন কেন, অভিনয়-শিক্ষা, অনুরূপ দৃশ্যপট ও পরিচ্ছদের পরিকল্পনা, সর্ব্বোপরি বিবিধ শ্রেণীর নাট্যপ্রণয়ন, সর্ব্ব বিষয়েই তিনি বর্ত্তমান নাট্যসমাজে প্রকৃতই নাট্যাচার্য্য। সেক্‌স্‌পীয়র অনুপম নাট্যরচনায় জগতের সাহিত্যাকাশে চিরোজ্জ্বল মহাগ্রহরূপে চিরদিন দীপ্যমান থাকিবেন। গিরিশচন্দ্রও কি নাট্যপ্রণয়নে, কি অভিনয় অধ্যাপনে, কি দৃশ্যপট ও পরিচ্ছদাদি পরিকল্পনে, কি সঙ্গীত বিরচনে, কি নৃত্য পরিধাবনে, কি অভিনয়ে, সর্ব্বোপরি রঙ্গালয়-সুপরিচালনে, সর্ব্বত্র উদ্ভাবয়িতৃরূপে ষ্টিফেন্সন্, ওয়াট, নিয়ুটন, লিবাইন্‌টস, এডিসন্ প্রভৃতির ন্যায় সমগ্র বঙ্গবাসীর হৃদয়পটে চিরদিন উজ্জ্বলভাবে প্রতিষ্ঠিত থাকিবেন। আমরা তাহাকে নাট্য বিরচনে সেক্‌স্‌পীয়র, মোলিয়র, রেসিনি, ম্যাটার-লিঙ্ক্ ও ইবসেন, নাট্যাভিনয়ে বারবেজ, গ্যারিক ও আয়ার্ডিং এবং রঙ্গালয় পরিচালনে দেবর্ষি ভরতের সঙ্গে তুলনা করিব। বস্তুতঃ একাধারে এতগুলি বিশিষ্টগুণের সুসমাবেশ কচিৎ পরিলক্ষিত হইয়া থাকে।

নাট্যরচনায় গিরিশ প্রতিভা বিশ্বতোমুখী। কবিকুলচূড়ামণি কালিদাস সুন্দরের সমাবেশে অদ্বিতীয়, দিব্য কুসুমকুঞ্জ ব্যতীত 'গোবরফুলেরকেয়ারি' তাঁহার কাব্যকাননে কোথায়ও পরিলক্ষিত হইবে না। সেক্‌স্‌পীয়র পার্ব্বত্য অরণ্যে অভিনব কাব্যোদ্যান বিরচন করিয়াছিলেন; তাঁহার কাব্যকাননে কণ্টকীলতা হইতে পারিজাত তরু পর্য্যন্ত দেখিতে পাইবে। মোলিয়র মানবহৃদয়ের লঘু ও তরল ভাবপুঞ্জের অভিনব কাব্যোপবন গঠন করিয়াছিলেন; তথায় তাম্বুল-আলিঙ্গিত পূগতরু নাই, উত্তুঙ্গ গিরিশৃঙ্গাকার মহামহীরুহ নাই, আছে যূথী-জাতি-মল্লিকামালতী-কুসুমকুঞ্জ, আছে নির্গন্ধা অথচ হিতকরী অপরাজিতা, আর আছে শফরী-সমাকুল কুসরিৎ, বর্ষাহৃষ্ট ভেকরব। গিরিশচন্দ্রের কাব্যোদ্যানে কালিদাসের বাসন্তিক ভ্রমর-গুঞ্জন, শারদ-নির্ঝর-ঝাঙ্কৃতি, শিশির-বিকসিত-তারকাসম-কুন্দভাতি, গ্রীষ্ম সুভগসলিলাবগাহ, বর্ষাশোভী নীল-নীরদ-বলয় ও হেমন্তকান্তি কনক রসনিস্যন্দী হেমকূট; সেক্‌স্‌পীয়রের মধুর প্রাণমনোবিমোহিনী নিষ্পাপগাথা, উচ্চাশয়ের বিভীষণ নারক-তাণ্ডব, পাপের আপাতমধুর পরিণামে সর্ব্বনাশী বিলাস বিভ্রম, বিশ্বাস ও অবিশ্বাসের দারুণ সংঘর্ষ, সুসজ্জিত বাগানে আকস্মিক বজ্রনিপাত ও বিসংবাদী রসসমুচ্চয়ের সুমোহন সমাবেশ; এবং মোলিয়রের উন্মুক্ত রসবিলাস, নির্দ্দোষ কৌতুকতরঙ্গ, পাষাণে প্রেমপ্রস্রবণ, ঠিকে ভুল, যেমন কর্ম্ম তেমনি ফল, কৃপণের ধন কূপের পাণী—সকলই সুসম্বদ্ধ হইয়া সুমোহন সূত্রে সুবিন্যস্ত রহিয়াছে। অবশ্য পরবর্ত্তী লেখককে পূর্ব্ববর্ত্তীদের অনুসরণ করিতেই হইবে। কিন্তু 'অরসিকের রস বর্ণন' বাঙ্গ্লার ন্যায় গিরিশচন্দ্রের অনুকরণ কোথায়ও হেয় অনুকৃতিতে পর্য্যবসিত হয় নাই। কালিদাস যেরূপ বাল্মীকি, ব্যাস প্রভৃতির অনুসরণ করিয়া গিয়াছেন, সেক্‌স্‌পীয়র যেরূপ গ্রীক্ ও রোমক কবিদের অনুগমন করিয়া গিয়াছেন, মোলিয়র ও রেসিনি যেরূপ পূর্ব্ববর্ত্তী ইতালীয়,

ফ্রান্স ও ইংলণ্ডীয় কবিদের অনুকরণ করিয়া গিয়াছেন, গিরিশচন্দ্রও তদ্রূপ তাহাদিগকে অনুবর্তন করিয়াছেন। বস্তুতঃ প্রতিভা কখনও চলিত পথে চলে না, সে আপনার পথ আপনি করিয়া লয়, নীচ অনুকৃতি তাহাতে স্থান পাইবে কোথায়?*

এতদ্ব্যতীত গিরিশচন্দ্রে আর একটি অভিনব ভাবের অভিব্যক্তি আমরা দেখিতে পাই, যাহা কালিদাস, ভবভূতি, সেক্‌স্‌পীয়র, মোলিয়র, রেসিনি, ইবসেন, ম্যাটারলিঙ্ক, কল্ডিরণ, কিংবা অন্য কোনও নাট্যকারে পরিলক্ষিত হয় না। গিরিশচন্দ্রের নাটকে ভক্তিরসের উচ্ছ্বাস বাঙ্গালার একেবারে নিজস্ব। সংস্কৃত নাটকে সাঙ্গরূপক আছে, ইংরাজিতে মিষ্টিরি, মিরাকল ও মোরালিটি দৃশ্যকাব্য আছে, কিন্তু তাঁহারা সম্পূর্ণরূপে নাট্য-সম্পৎ পরিশূন্য। মাস্‌ক্‌, টেবিলু প্রভৃতিও প্রায় তাদৃশ। কিন্তু কি ইয়ুরোপে, কি এসিয়ায়, কোথায়ও কেহ ভক্তিবন্যার উচ্ছ্বাসে গিরিশচন্দ্রের মত নাট্যকৌশল প্রদর্শন করিতে পারেন নাই।* তাঁহার 'বিল্বমঙ্গল', 'রূপসনাতন' ও 'চৈতন্যলীলা' বঙ্গীয় নাট্যসাহিত্যে অপ্রতিম চির নূতন আনন্দলহরী। যে প্রেম ও ভক্তিগঙ্গার উচ্ছ্বাসে শ্রীচৈতন্যদেব সমগ্র বঙ্গ ভাসাইয়া নিয়াছিলেন, গিরিশচন্দ্রও তাঁহার প্রোক্ত নাটক তিনখানিতে উহার জীবন্ত চিত্র প্রদর্শিত করিয়া সমগ্র বঙ্গভূমি হইতে একরূপ 'অবিশ্বাস', 'নাস্তিকতা' প্রভৃতি বিদূরিত করিয়াছিলেন। এই তিনখানি নাটক বঙ্গবাসীর

---

* প্রতিভা সম্বন্ধে গিরিশচন্দ্র নিজেই বলিয়াছেন,—

"প্রতিভা চলার পথে চলে না, সে আপনার পথ আপনি করিয়া লয়। পূর্ব্বে বিলাত হইতে জাহাজ আফ্রিকা ঘুরিয়া ছয় মাসে ভারতবর্ষে আসিত। প্রতিভা সুয়েজ ক্যানাল প্রস্তুত করিয়া ছয়মাসের পথ ছয় সপ্তাহে আসিবার উপায় উদ্ভাবন করিয়া দেয়। আবার বাষ্পীয় যানের উন্নতিতে তাহাও ক্রমে তিন সপ্তাহে পরিণত হইয়াছে।

কবি সরলতা ও সত্যের উপাসক। প্রকৃত কবি নিজের কোনওরূপ মনোভাব সাধারণের নিকটে গোপন করেন না, এবং সংসারে লোকচরিত্র যেমন দেখেন, অকপটে তেমনি বর্ণনা করেন। কিন্তু দোষ দেখাইয়া দিলে কে তুষ্ট হয়? এই জন্য লোকশিক্ষক কবি অনেক সময় নিন্দাভাজন হ'ন। জীবনে যশোলাভ তাঁহার ভাগ্যে কদাচ ঘটে। দিব্য দৃষ্টি সহায়ে ঋষি যে সকল সত্যের উপলব্ধি করেন, তাহার সম সাময়িক লোক তাহা ধারণা করিতে পারে না। পরে যখন সাধারণের সে সকল উপলব্ধি করিবার সময় আসে, তখন তাঁহার আদর হয়। প্রতিভার দুর্ভাগ্য সে সময়ের অগ্রবর্ত্তী হইয়া জন্মগ্রহণ করে। সময়ের ও মানব সাধারণের দোষ গুণ দেখাইয়া দেওয়া নাট্যকারের প্রকৃত লক্ষ্য। কিন্তু লোকে কখন কখন ভ্রান্তিবশতঃ ঐ সকল দোষ ব্যক্তিগতরূপে গ্রহণ করিয়া থাকেন এবং সেইজন্য কবিকে সময়ে সময়ে অনেক নিন্দা, শত্রুতা, এমন কি নির্য্যাতন পর্য্যন্ত সহ্য করিতে হয়।" গিরিশচন্দ্র নিজেই লিখিয়া গিয়াছেন,—

'তুচ্ছ লোকে তুচ্ছ করে, লেখনী ধরিয়া করে,
কখনো করিনি কা'রো কুরব রটন।'

* ইংলণ্ডের টেবিলুর অনুকরণে মুকুলমুঞ্জরা ও মাস্কের অনুকরে পাঁচকনে প্রভৃতি গিরিশ বিরচিত নাটক ও প্রহসন মহা সমারোহে অভিনীত হইয়াছে বটে, কিন্তু উহারা জুয়ারের সঙ্গে আসিয়াছে আবার ভাটার সঙ্গে চলিয়া গিয়াছে, কেহ পরবর্ত্তীকালে আর উহাদের সন্ধান রাখিবে না, কেননা, উহারা কৃত্রিম, রঙ্গীন ছবিমাত্র, কৃত্রিমতার আদর তাৎকালীক, পরে সকলেই ভুলিয়া যায়।

নিকটে শুদ্ধ প্রথম শ্রেণীর নাটক বলিয়া সমাদৃত নহে, উহারা বঙ্গীয় হিন্দুমাত্রেরই প্রাণের পূজনীয় জীবন্ত ধর্ম্মশাস্ত্র।

গিরিশচন্দ্র কখনও নিজহস্তে লিখিয়া নাট্যরচনা করিতেন না। তিনি বর্ণনীয় বিষয়ের চিন্তায় তন্ময় হইয়া মুখে বলিয়া যাইতেন, এবং লেখক লিখিয়া যাইত। ইহাতে গিরিশচন্দ্রের রচনায় কোথায়ও অস্বাভাবিকত্ব বা কৃত্রিমত্ব লক্ষিত হয় না। সময়ে সময়ে এক চরিত্র একভাবে অঙ্কিত করিতে করিতে, তাহা অপেক্ষা উৎকৃষ্টতর ভাব চিত্তে উদ্রিক্ত হইবামাত্র তিনি, যাহা কিছু পূর্ব্বে লিখিত হইয়াছে, তৎসমুদায় পরিত্যাগপূর্ব্বক নূতন ভাবানুযায়ী আবার বলিয়া যাইতেন, লেখকও লিখিয়া যাইত। নাট্য রচনায় ইহার চেয়ে সুন্দরতর রীতি আর কি হইতে পারে? ঐতিহাসিক নাটক রচনা করিবার পূর্ব্বে তৎসংক্রান্ত যাবতীয় বিবরণ নানাস্থান হইতে সংগ্রহপূর্ব্বক একমনে পাঠ করিতেন। বন্ধুদের সঙ্গে আলোচনা করিতেন। যদবধি তিনি সর্ব্ব বিবরণ পাঠে প্রীতচিত্ত না হইতেন তদবধি নাটক রচনায় প্রবৃত্ত হইতেন না। সমুদায় বিবরণগুলি যখন ঠিক মনোমধ্যে সুবিন্যস্ত হইয়া যাইত তখনই লেখককে লিখিতে বলিয়া তিনি বলিয়া যাইতেন।*

এদেশের রঙ্গালয় ও অভিনেতৃবৃন্দ অনেকের চক্ষে নিন্দিত হইলেও সাধারণের নিকটে পরম সমাদরের আস্পদ, এবং নাট্যরথিগণ, কি জীবদ্দশায় কি জীবিতাবসানে, তাঁহাদের প্রতিভা-প্রসূত নাট্যসাহিত্যের জন্য আপামর সর্ব্ব শ্রেণীর লোকের নিকটে চিরদিনই পরম শ্রদ্ধা, ভক্তি ও ভালবাসার পাত্র হইয়া আসিতেছেন। বর্ত্তমান বিশ্ব বিদ্যালয়কর্ত্তৃক বঙ্গ সাহিত্যের সমাদরের সঙ্গে সঙ্গে সৎ-সাহিত্যহারের মধ্যমণি নাট্যকলারও সমাদর ক্রমশঃ বাড়িতেছে। কবিবর গিরিশচন্দ্র ও দ্বিজেন্দ্রলাল বিদ্যার্থী মাত্রেরই হৃদয়পটে প্রগাঢ়রূপে অঙ্কিত হইয়া শ্রদ্ধা ও ভক্তির অঞ্জলিতে নিত্য পূজিত হইতেছেন।

বস্তুত সর্ব্ব বিদ্যাই সর্ব্বত্র শৈশবে সকলের সাদরের সামগ্রী হইতে পারে না। ক্রমশঃ ভূরি চর্চ্চায় উহার ক্রমবিকাশে উপকারিতার মাত্রা পরিবর্দ্ধনের সঙ্গে সঙ্গে উহার প্রতি লোকের দৃষ্টি আকৃষ্ট হইয়া থাকে। বিশেষতঃ নাট্যবিদ্যা, যেমন কল্পনামূলক (theatrical) তেমনি ব্যবহারমূলক (practical) উহাতে কল্পনায় ফলের সঙ্গে সঙ্গে ব্যবহারমূলক বিজ্ঞানের ক্রমোন্নতির নিগূঢ় অবিচ্ছেদ্য সম্বন্ধ। নাটকের কাব্যাংশ আখ্যানবস্তু যেমন কল্পনামূলক, তেমনি চতুর্বিধ অভিনয়াঙ্গ ব্যবহারমূলক। আখ্যান বস্তুটি বর্ণনাপ্রধান হইলে নাটকের প্রতিপাদ্য হইতে পারে না, কেননা নাটক

---

* শ্রদ্ধাস্পদ দেবেন্দ্রবাবু একদিন গিরিশবাবুকে জিজ্ঞাসা করিয়াছিলেন—'দাদা, অনেক নাট্যকারই নাটক লিখিবার পূর্ব্বে নাটকীয় আখ্যানবস্তুটি কল্পনা করিয়া, দৃশ্যাদিতে ভাগ করিয়া, পশ্চাৎ রচনায় প্রবৃত্ত হতে আপনি কি করেন? গিরিশচন্দ্র বলিলেন, 'আমি আগে নায়ক চরিত্র কল্পনা করি, তারপর সেই চরিত্র ফুটাইতে ঘটনা প্রভৃতি সৃষ্টি করি। দেখ, যতপ্রকার রচনা আছে, নাটক রচনা সর্ব্বাপেক্ষা কঠিন ও শ্রেষ্ঠ। ইতিহাস লেখা উহারই নীচে।" গিরিশ প্রসঙ্গ ১৭৫ পৃষ্ঠা।

দৃশ্য-কাব্য, দৃশ্য বিষয়ই ইহার প্রধান প্রতিপাদ্য। অভিনয় কলার ক্রমোন্নতি জ্ঞান ও বিজ্ঞান চর্চ্চার ক্রম-পরিপুষ্টির সঙ্গে সঙ্গে ওতপ্রোতভাবে সম্বন্ধ। বস্তুতঃ ইয়ুরোপে তাড়িত বিদ্যার (electricity) ক্রমোন্নতির সঙ্গে সঙ্গে রঙ্গালয়গুলি সহসা কল্পনাতীত রূপে উন্নতি লাভ করিয়াছে। ভারতের পুরাকালীয় কালিদাস, ভাস, শূদ্রক, ভবভূতি প্রভৃতির নাটকাদি অধ্যয়নেও অবগত হওয়া যায় যে এতদ্দেশেও বৈজ্ঞানিক অভ্যুন্নতির সঙ্গে সঙ্গে অভিনয় কলার বিশিষ্ট উন্নতি হইয়াছিল। অভিজ্ঞানশকুন্তলম নাটকে শারদ পূর্ণিমার পরবর্ত্তী প্রভাতের বর্ণনায় একই সরোবরে যুগপৎ সূর্য্যোদয়ে কমলবিকাশ ও চন্দ্রাস্তগমনে কুমুদ-নিমীলন দৃশ্যটি এই বিংশ শতাব্দীর বিজ্ঞান সমুদীয়মান বর্ত্তমান রঙ্গালয়বর্গের পক্ষেও বিস্ময়কর ব্যাপার। আবার মাতলি-পরিচালিত ব্যোমরথে মহারাজ দুষ্যন্তের শূন্যমার্গে বিচরণ ও সানুমতীনাম্নী অপ্সরার তিরস্করণী বিদ্যাবলে প্রমোদবন-রক্ষিকাদিগের সমীপেই অদৃশ্যভাবে অবস্থান প্রকৃত পক্ষে রঙ্গালয়সংক্রান্ত আহার্য্য শোভার চরমোৎকর্ষ সূচিত করে না কি? এমন কি, ঐ নাটকের প্রথম অঙ্কের প্রথম দৃশ্যে রথারূঢ় দুষ্যন্তের মৃগানুসরণ দৃশ্যে যে দৃষ্টিবিভ্রমের (Optical illusion) সূচনা করে, তাহা কোন কালের দৃশ্যপটের অভ্যুন্নতির পরাকাষ্ঠা না সূচিত করিতেছে? বিক্রমোর্ব্বশীয়েও কবিবর ত্রোটক-সংক্রান্ত (melo-drama) দৃশ্যপট, সঙ্গীত, নৃত্য, পরিচ্ছদ ও দৃষ্টিনিক্ষেপ প্রভৃতি সম্বন্ধে অতি উন্নতিশীল রঙ্গালয়ের প্রমাণ করিয়াছেন। ভবভূতির উত্তররামচরিতে তৃতীয়াঙ্কে ছায়া-সীতামূর্ত্তির সহিত রামচন্দ্রের সাক্ষাৎকার দৃশ্য, এমন কি, এখনকার রঙ্গালয়েও বোধ হয় দেখাইবার ক্ষমতা হয় নাই। মৃচ্ছকটিক নাটকে চৌর্য্য ব্যাপারের দৃশ্য অদ্যাপি সমুদায় রঙ্গাচার্য্যের নিকটে প্রগাঢ় প্রহেলিকাময়!

অভিনয়ের চারিটি প্রধান অঙ্গ, আঙ্গিক, বাচিক, আহার্য্য ও সাত্ত্বিক। আঙ্গিক অভিনয়ে অভিনেতাকে অঙ্গপ্রত্যঙ্গের সঞ্চালনে, যে ভূমিকায় অভিনয় তাহাকে করিতে হইবে উহার রস ও ভাবের, অনুরূপ অভিব্যক্তি প্রদর্শন করিতে হইবে। এখানে প্রায়ই অনেকে নিরর্থক মুদ্রাদোষের হাস্যকর অভিনয় করিয়া সমগ্র অভিনয়টি দুগ্ধভাণ্ডে গোমূত্র প্রক্ষেপের ন্যায়, একেবারে নষ্ট করিয়া ফেলিয়া থাকেন। বাচিক অভিনয়ে অভিনেয় চরিত্রের অনুরূপ ভাষায় তদনুরূপ আবৃত্তি দ্বারা রস ও ভাবের অনুরূপ অভিব্যঞ্জক অভিনয় প্রদর্শন করিতে হইবে। এখানেও গ্রন্থকারের দোষে ভাষার অননুরূপতায় এবং অনেক সময়ে অভিনেতার রসাদি বোধের অভাবে অস্থানে উচ্ছ্বাস বা সুর বা চীৎকারে সমগ্র অভিনয়টি একেবারে নীরস ও বিরক্তিকর করিয়া তুলেন। আহার্য্য অভিনয়ে দৃশ্য ও পরিচ্ছদ প্রভৃতির রস ও ভাবানুরূপ ব্যবহার অবশ্য কর্ত্তব্য। নিরর্থক অত্যন্ত ঝক্‌মকে দৃশ্য ও নানাবিধ শল্‌মা-চুমকি-কড়ম্বিত বহুমূল্য পরিচ্ছদের আঁড়ম্বরে অভিনয় নষ্ট হয় মাত্র। দেশ, কাল ও পাত্রোচিত দৃশ্য ও পরিচ্ছদ নিতান্ত দরকার। চাষার মুখে সাধুভাষা ও পণ্ডিতের ন্যায় উচ্চারণ

যেরূপ হাস্যকর, তদ্রূপ তাহাকে নানাবিধ বহুমূল্য পরিচ্ছদে ভূষিত করিয়া আনয়ন করিলে হাস্যকর ব্যতীত আর কি হইবে। তবে নীলদর্পণের সাধুচরণ সাধু ভাষায়ই কথা কহিবে, পরিষ্কার ও পরিচ্ছন্ন কাপড় ও চাদর পরিবে। সাত্ত্বিক অভিনয়টি সর্ব্বাপেক্ষা কঠিন। ইহাতে পাত্রের রস ও ভাবানুরূপ আকৃতি, প্রকৃতি ও কণ্ঠস্বর হওয়া দরকার। Make up অর্থাৎ রঙ্ ইত্যাদি দ্বারা আকৃতিগঠন তত কষ্টসাধ্য নহে, কিন্তু প্রকৃতি ও কণ্ঠস্বর শিক্ষা বড়ই কঠোর। ইহার জন্য গুরুর নিতান্ত আবশ্যক। নানাবিধ প্রক্রিয়ায় অভিনয় শিক্ষকের প্রতি-অভিনেতাকে তদনুরূপ সাত্ত্বিকতা শিক্ষা দিতে হয়। গীতি ও নৃত্য সম্বন্ধেও ঐরূপ চতুর্ব্বিধ শিক্ষার নিতান্ত প্রয়োজন। বিনা শিক্ষায় কেবল সুস্বর গায়কের সঙ্গীত কাহারও প্রীতিপদ হয় না। সুর, তাল ও লয় সঙ্গীতের প্রাণ বটে, কিন্তু অভিনয়কালে গায়ককে চরিত্রানুরপ পুর্ব্বোক্ত চতুর্বিধভাবে সজ্জিত হইয়া গাইতে হইবে। নৃত্যের বেলাও ঐ নিয়ম নিতান্ত দরকার। বর্ত্তমানকালে বৈদ্যুতিক বিদ্যার পরিপুষ্টিতে দৃষ্টি-বিভ্রমকারী আলোরেখা-পাতের উপকারিতা অস্বীকার করিবার যো নাই। উহা দ্বারা পূর্ণমাত্রায় গীতিনাট্য প্রহসন প্রভৃতির কবিকল্পিত স্বপ্ন রাজ্যের উপস্থাপনা হইয়া থাকে। উহা ব্যতিরেকে গীতিনাট্যের অভিনয়ের স্বপ্ন-সৌন্দর্য্য চলিয়া যায়, লবণ হীন ব্যঞ্জনের মত নীরস হইয়া পড়ে। থিয়েটারের ম্যানেজারকে এই সব বিদ্যা সম্পূর্ণ আয়ত্ত করিতে হয়, তাহা না হইলে তিনি কিরূপে সঙ্গীত-অধ্যাপক-উদ্ভাষিত সুর, নৃত্যাচার্য্য-কল্পিত নাচ্ ও ভাবাভিব্যক্তি, অভিনয়-শিক্ষক কর্তৃক প্রদত্ত আবৃত্তি-ক্রম প্রভৃতি ঠিক হইল কি না বিচার করিবেন? সর্ব্বোপরি দৃশ্যপট, পরিচ্ছদ, 'মেক-আপ', গ্রন্থবিচার সকলই তাহাকে করিতে হয়। বস্তুতঃ রঙ্গালয় একটি বিশিষ্ট শিক্ষাস্থান, বিলাস-বিভ্রমের আগার নহে। স্কুল ও কলেজের অধ্যয়ন অপেক্ষা এখানকার পাঠাভ্যাস গুরুতর। তবে অভিনয় ও সঙ্গীতের অনুশীলন আশু প্রীতিকর ও হৃদয়গ্রাহী বলিয়া সুকঠিন হইলেও অভিনেতৃবৃন্দ সানন্দে উহার অনুশীলন করিয়া থাকেন। অনিদ্রায় রাত্রির পর রাত্রি অতীত হইয়া যাইতেছে তথাপি ক্লেশ বা শ্রান্তি বোধ হয় না। এজন্যই বোধ হয় নাট্যাভিনয় দ্বারা লোক-শিক্ষাকে প্রিয়তমা সহধর্ম্মিণীর উপরের বলিয়া শাস্ত্রকারগণ নির্দ্দেশ করিয়া গিয়াছেন।

গিরিশচন্দ্রের প্রথম লিখিত নাটকাবলীতে আমরা এক অভিনব ছন্দের অবস্থিতি দেখিতে পাই। উহা ছন্দোগ্রন্থ লিখিত কোনও ছন্দের সঙ্গে মিলিবে না। এই অদ্ভুত ছন্দ সম্বন্ধে গিরিশচন্দ্রের স্বীয় অভিমত কবিবর নবীনচন্দ্রের নিকট লিখিত একখানি পত্রে আমরা দেখিতে পাই। পাঠকবর্গের অবগতির জন্য তাহা আমরা নিম্নে উদ্ধৃত করিতেছি।

*** তুমি যুদ্ধ না করিলে কি হয়? আমি যুদ্ধ করবো। যুদ্ধ আর কিছুই নয়, 'গৈরিশ' ছন্দের একটা কৈফিয়ৎ—'গৈরিশী ছন্দ' বলিয়া যে একটা উপহাসের কথা আছে, তার প্রতিবাদ। প্রতিবাদ

এই, আমি বিস্তর চেষ্টা করে দেখেছি, গদ্য লিখি সে এক স্বতন্ত্র, কিন্তু ছন্দোবদ্ধ ব্যতীত আমরা ভাবা কথা কইতে পারি না। চেষ্টা করলেও ভাবা কথা কইতে গেলেই ছন্দ হবে। সেই জন্য ছন্দে কথা নাটকের উপযোগী। উপস্থিত দেখা যাক্, কোন ছন্দে অধিক কথা হয়। দীর্ঘ ত্রিপদী, লঘু ত্রিপদী, বা অন্য যে যে ছন্দ বাঙ্গালায় ব্যবহার হয় সকলগুলিই পয়ারের অন্তর্গত। অমিত্রাক্ষর ছন্দ পড়িবার সময় আমার যেমন ভাঙ্গা লেখা, তেমনি ভেঙ্গে ভেঙ্গে পড়তে হয়। যেখানে কোনও বর্ণনা, সেখানে অবশ্য স্বতন্ত্র। কিন্তু যেখানে কথাবার্তা, সেইখানেই ছন্দ ভাঙ্গা। তারপর দেখা হউক, কোন্ ছন্দ অধিক। দীর্ঘত্রিপদীর দ্বিতীয় চরণেঃ সহিত শেষচরণ মিলিত হইয়া অধিকাংশ কথা হয়,—যথা।

*** দেখিলাম সরোবরে, কমলিনী বাঁধিয়াছে করী।

লঘু ত্রিপদীর দ্বিতীয়চরণ ও শেষচরণ অনেক মিলিত হয় * * * *

বিরস বসন, রাণীর নিকটে যায়'।

এ সব বাদে পয়ার, লঘু ত্রিপদীর এক এক পদ বিশেষতঃ শেষপদ পুনঃ পুনঃ ব্যবহৃত হয়। এখন আমার কথা এই যে এস্থলে নাটকে চৌদ্দ অক্ষরে বাঁধা পড়া কেন? চৌদ্দ অক্ষরে বাঁধা পড়লে দেখা যায়, সময়ে সময়ে সরল যতি থাকে না। যথা,

'বীরবাহু চলি যবে গেলা স্বর্গপুরে,
অকালে।

এরূপ হামসোই হবে। বাঙ্গালা ভাবায় ক্রিয়া 'হইয়াছিল' প্রভৃতি অনেক সময়েই যতি জড়িত করিবে। কিন্তু গৈরিশী ছন্দে সে আশঙ্কা নাই। যতি সম্পূর্ণ করিয়া সহজেই লেখা যাবে। আর এক লাভ, ভাবা নীচ হইতে বিনা আয়াসে উচ্চস্তরে সহজেই উঠবে। সে সুবিধা চৌদ্দর বড় কম। কাব্যে তার বিশেষ প্রয়োজন নাই, কিন্তু নাটকে অনেক স্থলেই তার প্রয়োজন।'

এই লিপিখানি পাঠ বেশ পরিস্ফুট হইতেছে যে অভিনয়োপযোগিনী ভাষার জন্য গিরিশচন্দ্রকে অত্যন্ত ব্যাকুল হইতে হইয়াছিল। নাটকের ভাষা ভাবানুরূপিণী—যতদূর সম্ভব স্বাভাবিক হওয়া দরকার, অথচ বাঙ্গালার প্রতিষ্ঠিত গদ্যে কিংবা ছন্দোবদ্ধ পদ্যে উহা প্রকাশ করিবার সম্ভব নাই, কেননা যদিও চলিত ভাষায় প্রহসন ও সহজ ভাব প্রকাশ করা যায়, তথাপি গম্ভীর চিন্তা-পরিজ্ঞাপক ভাষা মিত্রাক্ষর-সম্বন্ধ পদ্যে কিংবা বিদ্যাসাগরী বা বঙ্কিমী গদ্যে প্রকাশিত হইবার নহে। তাই তিনি এই নূতন, কেবল যতিলক্ষ্য অর্দ্ধছন্দো-গ্রহণে বাধ্য হইয়াছিলেন। মধুসূদন ইতিপূর্ব্বেই অমিত্রাক্ষরছন্দ প্রচলিত করিয়াছিলেন। কালীপ্রসন্ন সিংহ তাহার আবার নবীন সারল্য বিধান করিলেন. গিরিশচন্দ্র সুতরাং অভিনেতার নিশ্বাসের মাত্রানুরূপ যতিলক্ষ্য করিয়া এই নূতন ছন্দের অবতারণা করিলেন। ইহা করিয়াছিলেন বলিয়াই তৎকৃত নাটকগুলি সকলেরই সুখ-পাঠ্য হইয়াছিল এবং অভিনয়কালে আবৃত্তির উচ্ছ্বাসে শ্রোতার প্রাণ মোহিত ও তন্ময় করিয়া তুলিত। ফলে যেমন গদ্য-ভাষার পরিপুষ্টির সঙ্গে সঙ্গে নাট্য-চরিত্রের কথনানুরূপ ভাষা পাইলেন, অমনি ছন্দ ছাড়িয়া গদ্যেই লিখিতে লাগিলেন। সেইজন্য গিরিশচন্দ্রের শেষকালের গ্রন্থগুলিতে আর বড় ছন্দ পরিদৃষ্ট হয় না। ফলতঃ গিরিশচন্দ্র ভাষাকে প্রকৃত মনোভাব-জ্ঞাপিকা করিবার জন্যই এই অদ্ভুত ছন্দের অবতারণা করিয়াছিলেন, নূতন ছন্দের আবিষ্কর্ত্তা বলিয়া

* থিয়েটার হইতে অভিনয়কালই পাওয়া যায়, রচনাকাল পাওয়া সুকঠিন। তবে রচনার অব্যবহিত পরেই যে উহাদের অনেকগুলিই অভিনীত হইয়াছে তাহা একরূপ জীবনী পাঠে জানা যায়।

লোকসমাজে স্মরণীয় হইবার জন্য নহে, তাই আবার যখন দেখিলেন ভাষার ঐশ্বর্য্য এখন এতদূর বাড়িয়াছে যে গদ্যেই তৎকৃত ছন্দ অপেক্ষা ভাবের অধিকতর স্বাভাবিকভাবে অভিব্যক্তি সম্ভব, তখনই ছন্দ ছাড়িয়া দিয়াছিলেন। তিনি ঠিক মনের ভাব প্রকাশিকা ভাষা চাহিয়াছিলেন, অভিনব ছন্দ চান নাই।

শ্রব্যকাব্যের কবির চিন্তাপ্রবাহ অভঙ্গ, গিরিপ্রবাহিণী স্রোতস্বিনীর ন্যায়, ইচ্ছানুরূপ গতিশীল। কিন্তু দৃশ্য-কাব্যকারের স্বাধীন চিন্তা হইবার যো নাই। তাহাকে দেশ কাল ও পাত্র হিসাব করিয়া চিন্তার স্রোত প্রবাহিত করিতে হইবে। মিল্টন 'প্যারাডাইসলষ্ট', সম্বন্ধে শ্রব্য কাব্য লিখিতে পারেন' কিন্তু সেক্‌স্‌পীয়র 'প্যারাডাইসলষ্ট' লিখিয়া অভিনয় করিতে পারেন না। মধুসূদন 'মেঘনাদবধ' মহাকাব্য লিখিলেন। গিরিশচন্দ্রকে তাহা হইতে অনেক বাদ দিয়া অভিনয়োপযোগী (অর্থাৎ শ্রোতৃবৃন্দের সহজ বোধাপযোগী) করিয়া, দৃশ্যকাব্যাকারে পরিবর্ত্তিত করিয়া বহু আয়াসে অভিনয় করিতে হইয়াছে। নাট্য-প্রতিপাদ্য বস্তু ও শ্রব্য-কাব্য প্রতিপাদ্য বস্তুর বিষয় বিভিন্ন। নাট্যে দৃশ্যের দিকে প্রধান দৃষ্টি, দুই একটি অদৃশ্য বা সূচ্য বিষয় থাকিলে তাহা মাত্রসঙ্গীতে কিংবা দুই এক কথায় সূচিত করিয়া দৃশ্য বিষয়ই পূর্ণমাত্রায় প্রদর্শিত করিতে হইবে। তারপর দর্শকবৃন্দের অভিরুচি, অভ্যাস ও চিন্তাশক্তির হিসাব করিয়া নাট্যকারকে বিষয় নির্ব্বাচন করিতে হইবে। শ্রব্যকাব্য বর্ণনাত্মক—শুধু কল্পনা বারিধি, উহার সমালোচনা সময়-সাপেক্ষ; কিন্তু নাটকের সমালোচনা তাৎকালীক, বিবেচনারও অপেক্ষা সহে না। সুতরাং নাটককারের রচনায় অনেক বাধা; তাঁহার অনেক সংযম অনেক অভিজ্ঞতার আবশ্যক।

এক্ষণে গিরিশ প্রতিভার ক্রম বিকাশ প্রদর্শন করিবার জন্য আমরা অগ্রে তাঁহার নাট্যাবলীর অভিনয়-কালানুসারিক* একটি তালিকা প্রদান করিতেছি। তৎপরে প্রতিভার কালানুযায়ী উন্মেষক্রম ও পরিপুষ্টি দেখাইতে চেষ্টা করিব। মানুষের বয়ঃপূর্ণতার সঙ্গে সঙ্গে সংসারাভিজ্ঞতা পূর্ণতা প্রাপ্ত হয় ও সেই সঙ্গে প্রতিভারও পরিপূর্ত্তি হয়। কৈশোরান্তে যৌবনসন্ধিতে সমগ্র জগৎ আমাদের নিকট অতি সরল, একেবারে জটিলতা-পরিশূন্য, স্বপ্ন-বিজড়িত, নানাবর্ণে রঞ্জিত ও চির সুখ-সৌন্দর্য্যময় প্রতীয়মান হইতে থাকে, সুতরাং তখনকার রচনা ও যৌবনের উচ্ছ্বাসান্তে পূর্ণ বয়সের বিরচিত বিষয় কখনও একরূপ হইতে পারে না। অভিজ্ঞতার সঙ্গে সঙ্গে ভাবসমাধানও পরিবর্ত্তিত হইবে। গিরিশচন্দ্রে, সেক্‌স্‌পীয়রে, কালিদাসে, মোলিয়রে, এমনকি ভবভূতিতেও এ পরিবর্ত্তন আমরা দেখিতে পাই।

## গিরিশচন্দ্রের নাট্যাবলীর তালিকা

প্রথম যুগ—(১২৮০-১২৯৭ সাল)

(গ্রেট ন্যাশনাল থিয়েটারে অভিনীত)

যৌবন—৩০-৪৭ বৎসর।

রঙ্গনাট্য।

১। মাউসি। ২। Charitable Dispensary. ৩। ধীবর ও দৈত্য। ৪। আলিবাবা। ৫। দুর্গাপূজায় পঞ্চরং। ৬। Circus Pantomime. ৭। যামিনী চন্দ্রমাহীনা গোপনচুম্বন (A kiss in the Dark). ৮। সাহস হইল আজি কবি চূড়ামণি।*

| নাম | | প্রথম অভিনয় রজনী | |
|---|---|---|---|
| ৯। আগমনী | (গীতিনাট্য) | ১৪ই আশ্বিন, | ১২৮৪ সাল। |
| ১০। অকালবোধন | (") | ১৮ই আশ্বিন, | " |
| ১১। দোললীলা | (") | ফাল্গুন, | " |
| ১২। মায়াতরু | (") | ১০ই মাঘ, | ১২৮৭সাল |
| ১৩। মোহিনী প্রতিমা, | (") | ২৮ শে চৈত্র | |
| ১৪। আলাদিন (পঞ্চরং) | | " | " |
| ১৫। আনন্দরহো | (গীতিনাট্য) | ৯ই জ্যৈষ্ঠ, | ১২৮৮ সাল। |
| ১৬। রাবণবধ | (") | ১৬ই শ্রাবণ, | " |
| ১৭। সীতার বনবাস | (") | ২রা আশ্বিন | " |
| ১৮। অভিমন্যু বধ | (") | ১২ই অগ্রহায়ণ | " |
| ১৯। লক্ষ্মণ বর্জ্জন | (খণ্ড নাটক) | ১৭ই পৌষ, | " |
| ২০। সীতার বিবাহ | (নাটক) | ২৮শে ফাল্গুন, | " |
| ২১। ব্রজবিহার | (গীতিনাট্য) | চৈত্র | " |
| ২২। রামের বনবাস | (নাটক) | ৩রা বৈশাখ | ১২৮৯ সাল। |
| ২৩। সীতাহরণ | (") | ৭ই শ্রাবণ, | " |
| ২৪। ভোটমঙ্গল | (ব্যঙ্গ্যনাট্য) | ২২শে আশ্বিন, | " |
| ২৫। মলিনমালা | (গীতিনাট্য) | ১২ই কার্ত্তিক, | " |
| ২৬। পাণ্ডবের অজ্ঞাতবাস | (নাটক) | ১লা মাঘ, | " |

(বীডনষ্ট্রীটস্থিত ষ্টার থিয়েটারে অভিনীত)

| | | | |
|---|---|---|---|
| ২৭। দক্ষযজ্ঞ | (নাটক) | ৬ই শ্রাবণ, | ১২৯০ সাল। |

* এই আটখানি রঙ্গনাট্য গিরিশচন্দ্রের আদি রচিত। ইহারা দীনবন্ধু ও মধুসূদনের নাটকাদির অভিনয়ের সঙ্গে সঙ্গে গ্রেট ন্যাশনাল থিয়েটারে অভিনীত হইয়াছিল। গিরিশবাবুর বসোয়েল অবিনাশবাবু পর্য্যন্ত এই রঙ্গনাট্যগুলির পাণ্ডুলিপি সংগ্রহ করিতে পারেন নাই।

| নাম | | প্রথম অভিনয় রজনী | |
|---|---|---|---|
| ২৮। ধ্রুবচরিত্র | (,,) | ২৭শে শ্রাবণ, | ,, |
| ২৯। নলদময়ন্তী | (,,) | ১লা পৌষ, | ,, |
| ৩০। কমলেকামিনী | (,,) | ১৭ই চৈত্র, | ,, |
| ৩১। বৃষকেতু | (খণ্ড নাটক) | ১৫ই বৈশাখ, | ১২৯১ সাল। |
| ৩২। হীরার ফুল | (গীতিনাট্য) | ,, | ,, |
| ৩৩। শ্রীবৎস চিন্তা | (নাটক) | ২৬শে জ্যৈষ্ঠ, | ,, |
| ৩৪। চৈতন্যলীলা | (,,) | ১৯ শ্রাবণ, | ,, |
| ৩৫। প্রহ্লাদচরিত্র | (,,) | ৮ই অগ্রহায়ণ, | ,, |
| ৩৬। নিমাই সন্ন্যাস | (,,) | ১৬ই মাঘ, | ,, |
| ৩৭। প্রভাস যজ্ঞ | (,,) | ২১শে বৈশাখ, | ১২৯২ সাল। |
| ৩৮। বুদ্ধদেব চরিত | (,,) | ৪ঠা আশ্বিন, | ,, |
| ৩৯। বিল্বমঙ্গল ঠাকুর | (,,) | ২০শে আষাঢ় | ১৯৯৩ সাল। |
| ৪০। বেল্লিকবাজার | (প্রহসন) | ১০ই পৌষ, | ১২৯৩ সাল। |
| ৪১। রূপসনাতন | (নাটক) | ৮ই পৌষ, | ১২৯৪ সাল। |
| (এমারেল্ড থিয়েটারে অভিনীত) | | | |
| ৪২। পূর্ণচন্দ্র | (নাটক) | ৫ই চৈত্র, | ১২৯৪ সাল। |
| ৪৩। বিষাদ | (,,) | ২১শে আশ্বিন, | ১২৯৫ সাল। |
| (হাতীবাগানের ষ্টার থিয়েটারে অভিনীত) | | | |
| ৪৪। নসীরাম | (নাটক) | ১৩ই জ্যৈষ্ঠ, | ১২৯৫ সাল।* |
| ৪৫। প্রফুল্ল | (,,) | ১৬ই বৈশাখ, | ১২৯৬ সাল। |
| ৪৬। হারানিধি | (,,) | ২৪শে ভাদ্র, | ১২৯৬ সাল। |
| ৪৭। চণ্ড | (,,) | ১১ই শ্রাবণ, | ১২৯৭ সাল। |
| ৪৮। মলিনাবিকাশ | (গীতিনাট্য) | ২৯শে ভাদ্র, | ,, |
| ৪৯। মহাপূজা | (সাঙ্গরূপক) | ১০ই পৌষ, | ,, |

*গিরিশচন্দ্র শ্রীযুক্ত গোপাললাল শীলের এমারেল্ডে অবস্থানকালে নসীরাম নাটক লিখিয়া হাতীবাগানের ষ্টার থিয়েটারে অভিনয়ের জন্য প্রদান করেন। চুক্তিপত্র অনুসারে অন্যায় বলিয়া গিরিশবাবুর নাম লুকাইয়া 'সেবক প্রণীত' বলিয়া অমৃতবাবু উহা প্রকাশিত করেন। 'নসীরাম' নাটকই হাতীবাগানের ষ্টার থিয়েটারের প্রথম অভিনীত নাটক। নসীরাম চরিত্রে গিরিশচন্দ্র স্বীয় গুরুদেব শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের চরিত্র অঙ্কিত করিয়াছেন এবং পরমহংসদেবের 'কামিনীকাঞ্চন' কথার প্রকৃত ব্যাখ্যা প্রদান করিয়াছেন। নাটকখানি অদ্বৈত বেদান্ত ধর্ম্মসার হইলেও নাট্য সম্পদে কোন অংশে ন্যূন নহে। অমৃতবাবুর 'নসীরামের' ভূমিকায় অভিনয় অদ্যাদি আদর্শরূপে গৃহীত।

১৪। চাবুক .... .... পঞ্চরং।
১৫। দোললীলা .... .... গীতিনাট্য।
গ্রাণ্ড থিয়েটারে অভিনীত।
১৬। ঘুঘু .... .... পঞ্চরং।
১৭। বঙ্গের অঙ্গচ্ছেদ.... .... রূপক।
(দ্বিতীয়বার আগমনের পর ক্লাসিক থিয়েটারে অভিনীত)।
১৮। প্রণয় না বিষ? .... .... নাটক।
মিনার্ভা থিয়েটারে অভিনীত।
১৯। দলিতা ফণিনী .... .... নাটিকা।
ষ্টার থিয়েটারে অভিনীত।
২০। কেয়া মজাদার .... .... রঙ্গনাট্য।
২১। আশা কুহকিনী .... .... নাটিকা।
গ্রেট ন্যাসেনালে অভিনীত।
২২। জীবনে মরণে .... .... নাটিকা। *
২৩। আহামরি .... .... পঞ্চরং।
দ্বিতীয়বার ষ্টার থিয়েটারে গমনের পর অভিনীত।
২৪। কিস্‌মিস্‌ .... .... রঙ্গনাট্য।
২৫। রোকশোধ .... .... রঙ্গনাট্য।
২৬। বড় ভালবাসি .... .... গীতিনাট্য।
২৭। প্রেমের জেপলিন .... .... রঙ্গনাট্য।
বালরচনা (কোন থিয়েটারে অভিনীত হয় নাই)।
২৮। উষা .... .... গীতিনাট্য।
শেষ রচনা (অদ্যাপি কোন থিয়েটারে অভিনীত হয় নাই)
২৯। নেপোলিয়ান বোনাপার্ট.... .... নাটিকা।
উপন্যাস।
১। আদর। ২। অভিনেত্রীর রূপ।

উপরিপ্রদত্ত অমরেন্দ্রনাথের বিরচিত গ্রন্থাবলীর তালিকা দৃষ্টে আমরা দেখিতে পাই, তিনি নাট্যসাহিত্যের সর্বাঙ্গেই হস্তামর্শন করিয়াছিলেন। হরিরাজের ন্যায় গুরুভাবাপন্ন নাটক হইতে চাবুকের ন্যায় সমাজ শিক্ষার জ্বলন্ত পঞ্চরং পর্য্যন্ত রচনায় সর্বত্র তাঁহার

* কবিকুলরবি শ্রীযুক্ত রবীন্দ্রনাথের 'দলিয়া' নামক গল্প অবলম্বনে বিরচিত।

* এই তালিকাটি আমরা অমরেন্দ্রনাথের সুযোগ্য ভ্রাতুষ্পুত্র শ্রীমান্ হবীন্দ্রনাথ দত্তের নিকট হইতে প্রাপ্ত হইয়া তাহার নিকটে অশেষ কৃতজ্ঞতা স্বীকারপূর্বক পাঠক সমক্ষে প্রকাশ করিতেছি।

* ক্লাসিক থিয়েটার খুলিবার পরই যে শিবরাত্রি অর্থাৎ ১৮৯৬ খৃষ্টাব্দের শিবরাত্রিতে প্রথম অভিনীত।

অপ্রতিহত শক্তি প্রকটিত। ইহাদিগের মধ্যে কাজের খতমের মতিলাল চরিত্রে, চাবুকের প্রিয়লাল চরিত্রে, মজার হরিহর চরিত্রে, সর্ব্বোপরি অভিনেত্রীর রূপে নলিনী চরিত্রে, কবি তাঁহার স্বীয় জীবন প্রতিফলিত করিয়া গিয়াছেন। এতদ্ব্যতীত ঘুঘুতে, যাহাদের চক্রান্তে তাঁহার বক্ষঃ-শোণিতের তুল্য আদরের ক্লাসিক থিয়েটার উঠিয়া গিয়াছিল, তাহাদের অবিকল জীবন্ত চিত্র প্রকটিত করিয়াছেন। বস্তুতঃ তাঁহার প্রণীত কোন পঞ্চরংই কল্পিত চরিত্র অবলম্বনে প্রণীত নহে। তৎ-প্রণীত শুদ্ধ এই চরিত্রগুলির পাঠেই বেশ পরিস্ফুট হইবে, যে কবির জীবনের লক্ষ্য কি মহৎ ছিল, কিন্তু কিরূপে নিজের বয়স্তারুণ্যে ও অনভিজ্ঞতায় কুসঙ্গীর কুপরামর্শে পরিচালিত হইয়া সত্য মনে করিয়া অসত্যের আশ্রয়ে তাঁহার জীবন বিপথগামী হইয়াছিল, কিরূপ আমরণ তাঁহাকে তজ্জন্য সন্তপ্ত থাকিতে হইয়াছে। জীবনের এরূপ জ্বলন্ত ছবি অন্য কোনও কবির লেখনী মধ্যে পরিলক্ষিত হয় না। কবিবর তদ্‌বিরচিত আদর উপন্যাসেও শ্যামাচরণের চরিত্রে নিজের জীবনের দুর্বলতাগুলি বেশ ফুটাইয়া চিত্রিত করিয়া গিয়াছেন। অমরেন্দ্রনাথ প্রকৃতই কবি ছিলেন, তাই প্রকৃত কবির ন্যায় তিনি তাঁহার গ্রন্থ মধ্যে নিজ জীবনের গুণ দোষ সকলই অকপটে চিত্রিত করিয়া গিয়াছেন। ইহা হৃদয়ের সুমহতী প্রসারতা ব্যতীত কখনও সম্ভবপর নহে।

অমরেন্দ্রনাথ মাত্র একখানি পঞ্চাঙ্ক নাটক বিরচিত করিয়াছিলেন। নাটকখানির নাম হরিরাজ। নাটকীয় চরিত্রগুলি সেক্‌সপীয়র হইতে পরিগৃহীত হইলেও বাঙ্গালায় তাহারা সম্পূর্ণ নূতন ও অভিনয়ে সম্পূর্ণ হৃদয়গ্রাহী। ইহা কম ক্ষমতার পরিচায়ক নহে। উহাতে ভাষাবিচার ও চরিত্রানুরূপ বাক্যপ্রয়োগে কোথাও অকুশলতা পরিলক্ষিত হয় না। সঙ্গীত প্রণয়নেও কিশোর নাট্যকারের বিশেষ প্রবীণতা পদে পদে বিদ্যমান। সেক্‌স্‌পীয়রের দুইখানি নাটক হইতে গল্পাংশ গৃহীত হইলেও আখ্যান বস্তুর সমাবেশ বেশ সুসঙ্গত ও প্রশংসার্হ। দৃশ্য সংযোজনায়ও কোনও ত্রুটি হয় না। তবে স্থানে স্থানে যাহা কিছু অঙ্গাভাব আছে তাহা গ্রহণীয় নহে। আমরা নাটকখানি পাঠ করিয়া ও উহার অভিনয়ের কথা স্মৃতিপথারূঢ় করিয়া নবীন নাট্যকাবকে সাধুবাদ না দিয়া থাকিতে পারি না। বিশেষতঃ তরুণ অমরেন্দ্রনাথের হরিরাজের ভূমিকায় বিচিত্র সর্বাঙ্গসুন্দর অভিনয়ের কথা মনে করিলে তাঁহার প্রতি শ্রদ্ধায় হৃদয় পরিপূর্ণ হয়।

পলাশীর যুদ্ধে সিরাজের ভূমিকায় ও ভ্রমরে গোবিন্দলালের ভূমিকায় যুবক অমরেন্দ্রনাথেব অভিনয় দর্শনে প্রীত হইয়া কবি চূড়ামণি শ্রীযুক্ত নবীনচন্দ্র সেন তাঁহাকে যে পত্রখানি লিখিয়াছিলেন তাহা পাঠে অমরেন্দ্রনাথের অভিনয় যে প্রথম হইতেই, স্বভাবসিদ্ধ অপূর্ব্ব অভিনয় কুশলতায় পরিপূর্ণ ছিল তাহার জাজ্বল্যমান পরিচয় পাইয়া আমরা বিস্ময়ে অবাক্ হইয়া যাই। নবীনচন্দ্র লিখিয়াছিলেন—

ভাই অমর, পূজ্যপাদ বঙ্কিমচন্দ্রের কৃষ্ণকান্তের উইল পরিবর্তিত করিয়া গত শনিবার 'ভ্রমর' নাম দিয়া যে অভিনয় করিয়াছ তাহা দেখিয়া যারপর নাই পরিতৃপ্ত হইয়াছি।

মনে পড়ে কি সেইদিন—যেদিন প্রথম তোমাকে বঙ্গ রঙ্গমঞ্চে সিরাজের অংশ লইয়া অবতীর্ণ হইতে দেখি? সেইদিন তোমাকে বলিয়াছিলাম যে নাট্যজগতে একদিন তোমার বহু উচ্চে স্থান হইবে, তুমি বঙ্গবাসীর পরম আদরের সামগ্রী হইবে। তখন আমার কথা শুনিয়া তুমি হাসিয়াছিলে, কিন্তু এখন আমার সে সময়ের গণনা সত্য হইয়াছে কি না?

A nation is known by its Theatre—কথাটি বড়ই ঠিক। আমাদের যেমন দেশ, থিয়েটারের প্রতি লোকের শ্রদ্ধাও তদ্রূপ। তোমার অবিদিত নাই অনেক গণ্যমান্য ব্যক্তি, যাঁহারা বিদ্বান্ বলিয়া অভিমান রাখেন, তাঁহারা থিয়েটারের নাম শুনিলে নাসিকা কুঞ্চিত করেন। কিন্তু সত্য বলিতে কি তাঁহারা যত বড় লোক হউন না কেন, আমি তাঁহাদের প্রশংসা করিতে পারি না। তুমি সুখী হও, তুমি যশস্বী হও, রঙ্গভূমির প্রতি তোমার ভালবাসা অক্ষয় অমর হউক।"

বস্তুতঃ কবি প্রফেটের ন্যায় সর্বজ্ঞ ও ভবিষ্যদ্-বেত্তা। কবিবর নবীনচন্দ্রের কথাগুলি তৎকালে তাদৃশ শ্রদ্ধার্হ না হইলেও এখন সকলেই উহার তত্ত্ব সম্পূর্ণ উপলব্ধি করিতেছেন।

সংস্কারক বহু আয়াসেও যে সব সামাজিক বা নৈতিক সংস্কার লোকহৃদয়ে অঙ্কিত করিতে পারেন না, কাব্যকার ও উপন্যাসকার অনায়াসে তাহা করিয়া থাকেন, আবার শ্রব্যকাব্যকার ও উপন্যাসকার স্ব স্ব গ্রন্থ-প্রচারে বহু বৎসরান্তেও যে সব কুসংস্কার দূরীভূত করিতে সমর্থ হয়েন না, দৃশ্যকাব্যকার এক দিনের অভিনয়ে তাহা বিদূরিত করিতে সমর্থ। বহু চেষ্টা সত্ত্বেও বিদ্যাসাগর মহাশয় যে বহুবিবাহ-প্রথা এ দেশ হইতে দূরীভূত করিতে সমর্থ হয়েন নাই, বঙ্কিমচন্দ্র ও হেমচন্দ্র অনায়াসে সেই পাপ সংস্কার দেশ হইতে একরূপ উঠাইয়া দিয়াছেন। আবার বঙ্কিম ও হেমচন্দ্র বহু আয়াসেও যে স্বদেশানুরাগ নিদ্রিত বঙ্গে জাগাইতে পারেন নাই, বঙ্কিমের আনন্দমঠের অভিনয়ে এবং দ্বিজেন্দ্রলালের ও গিরিশচন্দ্রের ঐতিহাসিক নাট্যাভিনয়ে সেই অনুরাগ দেশময় দাবানলের ন্যায় উৎসরিত ও প্রকটিত হইয়াছে। গিরিশচন্দ্রই নাট্যাভিনয়ে নিরীশ্বর বঙ্গকে ভক্তির উচ্ছ্বাসে ভাসাইয়াছিলেন। আবার অমরেন্দ্রনাথ তাঁহার পঞ্চরং ও নাট্যরঙ্গ গুলিতে লোকের চোখের ঠুলি খুলিয়া মানবচরিত্রের নারকীয় লীলাগুলি সুস্পষ্ট দেখাইয়া দিয়া সমাজের অশেষ কল্যাণ সাধন করিয়া গিয়াছেন। তাই জ্ঞাতসারে হউক বা অজ্ঞাতসারে হউক সহৃদয় সাহিত্যসেবীগণ তাঁহার অভিনয়ের তাদৃশ পক্ষপাতী হইয়াছিলেন। অমরেন্দ্রনাথের নাট্যাভিনয়ে লোকে ঠিক নিজের ভিতরের পুণ্য ও পাপগুলি চাক্ষুষ দেখিতে পাইত বলিয়াই তাঁহার সময় হইতে থিয়েটারে অভিনয় দর্শকের সংখ্যা আশাতীত হইয়াছিল। বস্তুতঃ অন্যান্য নাট্যকার ও অভিনেতৃগণ অনেক সময়ে ভয়ে ভয়ে সমাজচিত্রের বিশ্লেষণ করিয়া গিয়াছেন, কিন্তু অমরেন্দ্রনাথ যাহা প্রাণে প্রাণে অনুভব করিতেন তাহা কি স্বীয় গ্রন্থে, কি স্বীয় অভিনয়ে কখনও অবিকল বিশ্লেষণ করিতে পশ্চাৎপদ হইতেন না। তাই তাঁহার রঙ্গনাট্য ও পঞ্চরং এবং

উপন্যাসগুলি ভাষা-সম্পদে, চরিত্র-বৈচিত্র্যে, গ্রথন-পারিপাট্যে অতি উচ্চ অঙ্গের না হইলেও, অকপট সত্য বিবৃতিতে, দোষগুণের অবিকল-চিত্র-সংগঠনে ও ভাববিকাশে তাহাকে সর্ব্বাগ্রণী করিয়া রাখিয়াছে। অপর নাট্যকারের চরিত্রাভিনয়েও অমরেন্দ্রনাথ এমন একটী বাস্তব জীবন্ত ছবি ফুটাইয়া তুলিতেন যে তাহা একরূপ অদ্ভুত, অনন্যসাধারণ, অননুকরণীয়,—তাঁহারই নিজস্ব। উহাই তাঁহাকে নাট্যামোদিমাত্রের নিকটে চির আদরণীয় করিয়া রাখিয়াছিল। বস্তুতঃ তাঁহার অভিনয়ে অভিনেতার শিক্ষিত পাটব ছিল না, স্বভাবের নগ্ন অকৃত্রিম শোভা সর্ব্বত্র বিরাজিত। যেমন আকৃতি, তেমনই কণ্ঠস্বর—তেমনই সাত্ত্বিকতা—অভিনেতৃরূপেই বিধাতা তাঁহাকে সৃষ্টি করিয়াছিলেন। অপরাপর অভিনেতার চরিত্রানুরূপ সাজ, পোষাক, মেক-আপ প্রভৃতি বিস্তর সাজসরঞ্জামের আবশ্যক হইত অমরেন্দ্রনাথের নিসর্গদত্ত রমণীয় আকৃতি ও সুমধুর কণ্ঠস্বরের গুণে তাঁহার আহার্য শোভার কিছুই দরকার হইত না। তাই তিনি যে ভাবে যে চরিত্রে যখনই আভির্ভূত হইতেন, তখনই তাঁহাকে তাহাতে বেশ মানাইত। এমন কি ভূপেন্দ্র বাবুর 'Sign of the Cross' নাটকে বিদেশীয় নাট্যসাহিত্যে সম্পূর্ণ অনভিজ্ঞ অমরেন্দ্রনাথের মার্কাসের ভূমিকায় অবতরণে তাঁহার চেহারা ও অভিনয় দেখিয়া বিদেশীয় সুসম্ভ্রান্ত সাহেবরা পর্য্যন্ত আনন্দে মুক্তকণ্ঠে বলিয়া উঠিয়াছিলেন—"Mr. Dutt, You are Garic of all nations."*

নাট্যকার, রঙ্গনাট্যকার, ও গীতিনাট্যকার এদেশে অমরেন্দ্রনাথের পূর্ব্বে অনেক ছিলেন। কিন্তু তাঁহার নাটক, গীতিনাট্য ও রঙ্গনাট্যগুলি এক স্বতন্ত্র শ্রেণীর। পূর্ব্ববর্ত্তী কিংবা পরবর্ত্তী কোনও গ্রন্থকারের গ্রন্থের সহিত অমরেন্দ্রনাথের গ্রন্থের কোনরূপ সাদৃশ্য লক্ষিত হইবে না। ইহাই ইহাদের বিশেষত্ব। অমরেন্দ্রনাথ উচ্চ সাহিত্য লক্ষ্য করিয়া কিছুই রচনা করেন নাই, তাঁহার গ্রন্থগুলি তাৎকালীক দর্শক ও তাঁহার পরিচিত গণ্ডীর মধ্যের লোকগুলির চরিত্রের অবিকল অনুকরণেই বিরচিত। সুতরাং অমরেন্দ্রনাথের স্বীয় জীবনের সুখ ও দুঃখ, লাভ ও লোকসান, বন্ধুত্ব ও নিমকহারামী এবং তাঁহার প্রিয় দর্শকবৃন্দের চিত্তসুখপ্রদ বিষয় তাঁহার প্রধান প্রতিপাদ্য এবং সেগুলি তিনি অকপটে বক্ষঃশোণিতে লিপিবদ্ধ করিয়াছিলেন বলিয়া তখন উহারা সকলের অত্যন্ত হৃদয় ও আদরের হইয়াছিল। অমরেন্দ্র-নাট্যে তাঁহার নিজের পরিবেশের অন্তর্গত এক একটী লোকের জীবন্ত চিত্রের অভিনয় দেখিতে দেখিতে সকলেই মূলের সঙ্গে সাক্ষাৎ তুলনা করিয়া মুগ্ধ হইয়া যাইতেন, কেন না অমরেন্দ্রনাথের নিজের জীবনীও যে সম্পূর্ণ নাট্যলীলাময়।

---

* শ্রদ্ধেয় শ্রীযুক্ত ভূপেন্দ্রবাবু তাঁহার 'Sign of the Cross' নাটকের ভূমিকায় লিখিয়াছেন—"স্বয়ং মার্কাসের ভূমিকা অভিনয় করিয়া এরূপ একটী নূতন ছবি দেখাইলেন যে বঙ্গদেশে কোনও অভিনেতা অথবা কোনও দর্শক তাহা কল্পনাও করিতে পারেন নাই। কতকগুলি সম্ভ্রান্ত ইংরাজ দর্শক মহোদয় সেদিন মার্কাসের অভিনয় দেখিয়া মুক্তকণ্ঠে বলিয়া বলেন—Mr. Dutt you are Garic of all nations'.

অমরেন্দ্রনাথের জীবনের লক্ষ্য অভিনয়। উহা তাঁহার বাল্যের আদর্শ; কৈশোরের স্বপ্ন এবং প্রথম যৌবনের জাগরণ। এই স্বপ্নে বিভোর হইয়া কৈশোর ও যৌবন সন্ধিতে তাঁহাকে পতঙ্গ-বৃত্তি অনুসরণ করিতে হইয়াছে, কিন্তু তাঁহার লক্ষ্য অতি মহত্ বলিয়া পতঙ্গের পরিণাম তাঁহাকে একেবারে প্রাপ্ত হইতে হয় নাই,—উত্তালতরঙ্গ সঙ্কুল সাগরগর্ভে বাতবিক্ষুব্ধ কাণ্ডারীহীন তরণীর ন্যায় পদে পদে জীবনমরণের সন্ধিস্থলে উপস্থিত হইলেও, একেবারে মধ্য দরিয়ায় ডুবিতে হয় নাই। সাধনাবলে কাণ্ডারীহীন হইয়াও তরণী অবশেষে চির আকাঙ্ক্ষিত সুবর্ণ-সফলতার তীরে উপনীত হইতে পারিয়াছিল। পিতৃগৃহ প্রাপ্ত বিপুল ধনরাশি থিয়েটারে তিনি ব্যয়িত করেন নাই, উহা থিয়েটারে প্রবেশের পূর্ব্বেই কুসঙ্গীর কুচক্রে মাঝ দরিয়ায় বিসর্জিত হইয়াছিল। তিনি বিনা কপর্দ্দকে থিয়েটারে প্রবিষ্ট হইয়া কেবল স্বীয় প্রতিভাবলে ও সাধনাপ্রাবল্যে অশেষ সুখ্যাতির সহিত বিপুল অর্থ উপার্জন করিয়াছিলেন, আবার অর্থনীতির জ্ঞানাভাবে সমুদায়ই খুয়াইয়াছিলেন। অর্থনাশে তাঁহার বিশেষ ক্ষতি হয় নাই, কিন্তু স্বাস্থ্যনাশেই সর্বনাশ হইল। শেষে সাধনায় সিদ্ধ হইয়া যখন চারিদিকে দৃষ্টি পড়িল তখন প্রতিভার নিকটে কিছুই অবিদিত রহিল না। বঞ্চকের বঞ্চকতা, চাটুকারের মিশ্রির ছুরিকা, সকলই বুঝিতে পারিলেন। কিন্তু তখন আর উপায় ছিল না, দেহ অবসন্ন—মন পীড়িত। পরিশেষে পতিব্রতা সতীর শুশ্রূষায় ও স্বর্গীয় প্রেমমাহাত্ম্যে মৃত্যুমুখ হইতে প্রত্যাগত হইয়া আবার সোনার সংসার পাতাইলেন বটে, কিন্তু তাহা তাঁহার সহিল না, কেননা সাধ্বী যে স্বীয় জীবন বিনিময়ে পতির প্রাণ রক্ষা করিয়াছিলেন, তাই তিনি আরাধ্য দেবতাকে স্বমন্দিরে প্রতিষ্ঠিত করিয়া তাঁহার ক্রোড়ে বংশপ্রতিষ্ঠা সত্যেন্দ্রনাথকে সাদরে অর্পণ করিয়া পতিপদে চিরবিদায় গ্রহণপূর্ব্বক চিরেপ্সিত পতিব্রতালোকে গমন করিয়া অর্দ্ধাঙ্গের প্রতীক্ষায় তথায় ইষ্টদেবতার আরাধনা করিতে লাগিলেন। হেথায় লক্ষ্মীশূন্য নারায়ণ আর কতদিন থাকিতে পারেন! তিন বৎসর যাইতে না যাইতে অভিনেতৃরত্ন সংসারের বন্ধন ছিন্ন করিয়া পতিব্রতাপার্শ্বে দিব্যলোকে গমন করিলেন।*

অমরেন্দ্রনাথ স্বধামে চলিয়া গিয়াছেন। তাঁহার পরলোক প্রাপ্তিতে কেহ দুঃখিত নহে, কেননা সকলকেই তথায় যাইতে হয়। কিন্তু চিরপ্রার্থিত বাসন্তী পূর্ণিমার রজনী হইতে না হইতে প্রভাত উপস্থিত হইলে কাহার না প্রাণ কাঁদিয়া উঠে? প্রতিভার বিকাশ হইতে না হইতেই যদি লুপ্ত হইয়া যায় তাহাতে কাহার প্রাণ না হাহাকার করে? যে বয়সে গিরিশচন্দ্র ও দ্বিজেন্দ্রলালের নাট্যপ্রতিভার বিকাশ সবে উন্মেষিত হইতে আরম্ভ করিয়াছে, সেই বয়সে পঁহুছিতে না পঁহুছিতেই অমরেন্দ্রনাথের ভবলীলা শেষ হইল! ইহা কি বঙ্গবাসীর কম আক্ষেপের বিষয়, কম ক্ষোভের কারণ! বাঙ্গালার এই

---

* শ্রীমতী হেমশশিনী ১৯২০ সালের ৩০শে বৈশাখ পরলোক গমন করেন। শ্রীযুক্ত অমরেন্দ্রনাথ দত্ত ১৯২২ সালের ২১শে পৌষ মানবলীলা সংহরণ করেন।

দুর্ভাগ্য চিরদিনই অটুটভাবে বিদ্যমান। কবিবর জয়দেব ও চণ্ডীদাস হইতে পণ্ডিতকুলতিলক রামকমল পর্য্যন্ত কত শত 'বঙ্গবাণীবিনোদ-নিকুঞ্জের কোকিল কুল' বসন্তের প্রারম্ভেই চলিয়া গিয়াছেন! মহিলাকাব্যের সুরেন্দ্রনাথ, যোগেশকাব্যের ঈশানচন্দ্র আরও কত কত বঙ্গ কাব্য-সরোবরের শতদল বিকসিত হইতে না হইতেই শুকাইয়া গিয়াছে! বঙ্গমাতার প্রতি ভাগ্যদেবতা বড়ই অপ্রসন্ন!

অমরেন্দ্রনাথের জীবনের লক্ষ্য সম্পূর্ণ সফলতা লাভের পূর্ব্বেই তাঁহার পরলোকপ্রাপ্তিতে আমরা নিতান্ত দুঃখিত হইলেও, বঙ্গরঙ্গালয়ে তাঁহার অপ্রতিহত সুসমুন্নত স্থান দর্শনে পরম পুলকিত। যদ্যপি তিনি সাধারণ নাট্যশালায় আদি প্রতিষ্ঠাতাদের অন্যতমরূপে গৃহীত হইবার অধিকারী নহেন, তথাপি রঙ্গালয় যে সর্বশ্রেণীর লোকের আদরের সামগ্রী ও নাট্যাভিনয় দর্শনে মৃত সমাজ পুনরুজ্জীবিত হয় এবং সুপ্ত মনুষ্যত্ব জাগরিত হয় তাহা তিনিই বঙ্গবাসীর নেত্রসমক্ষে প্রথমে উদ্ভাসিত করিয়াছেন। সমাজের অন্তর্নিহিত বিষম পাপগুলি অমৃতলাল ও অমরেন্দ্রনাথ, ইহারা দুই জনেই আমাদিগকে জ্বলন্ত অক্ষরে জীবন্ত চিত্রে দেখাইয়া দিয়াছেন। অমৃতলালের চিত্রগুলি সাহিত্য-হিসাবে অদ্বিতীয়। অমরেন্দ্রনাথের চিত্রগুলি নগ্ন স্বভাবসৌন্দর্য্যে অননুকরণীয়। অমরেন্দ্রনাথ সাহিত্যের দিক্ দিয়া আদৌ কোন চরিত্রাঙ্কনে অগ্রসর হন নাই, সে বিদ্যা তাঁহার ছিল কি না আমরা বলিতে পারি না। কিন্তু তিনি যে দিক্ দিয়া অগ্রসর হইয়াছিলেন তাহাতে তিনি অদ্বিতীয়। তাজ্জব-ব্যাপার ও বিবাহ বিভ্রাট বিংশশতাব্দীর রঙ্গনাট্য-সাহিত্যকোহিনূর, কাজের খতম, চাবুক ও ঘুঘু বাহ্য সভ্য কিন্তু অন্তর্ঘুঘু অর্থাৎ 'পয়োমুখ বিষকুম্ভ' লোকদের মুকুর-প্রতিফলিত অবিকল প্রতিবিম্ব। তাঁহার 'দুটী প্রাণ' গীতিনাট্য ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরের নাটকাকারে পরিবর্তন হইলেও, উহাতে বিদ্যা ও সুন্দরের চরিত্রে দর্পণে প্রতিফলিত জীবন্ত ছবি প্রতিফলিত হইয়াছে। উহা মহারাজা স্যার যতীন্দ্রমোহনের 'কৌতুক সর্বস্বের, জীবনহীন চিত্র নহে। অমরেন্দ্রের গ্রন্থাবলীতে প্রদত্ত নৃত্য ও সঙ্গীত-বহুলতা তাঁহার নিজের দোষ নহে, উহা তখনকার দর্শকবৃন্দের রুচির পরিচায়ক মাত্র। তরুণ যুবক যে দিকে লোকের প্রবৃত্তির গতি বুঝিতে পারিতেন, সেই দিকেই তিনি গতি ফিরাইতেন। তাই পূর্বে বলিয়াছি যে সুচালকের হস্তে পড়িলে অমরেন্দ্র-প্রতিভার শুদ্ধ বাঙ্গালায় কেন, সমগ্র ভারতে, অপূর্ব্ব দিব্য বিভা উচ্ছ্বসিত হইত। অমরেন্দ্রনাথের 'দলিতা-ফনিনী' ও 'প্রণয় না বিষ' এই দুইখানি নাটিকার উপাখ্যান ভাগ সুবিখ্যাত ঔপন্যাসিক শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় মহাশয়ের দুইখানি উপন্যাস হইতে সঙ্কলিত হইলেও উহাদের প্রত্যেকের মধ্যেই নাট্যকারের মৌলিক নিজস্বের একটুও অভাব নাই। অমরেন্দ্রনাথ নিজেও যেমন অতিরিক্ত ভাবপ্রবণ ছিলেন, তদঙ্কিত চরিত্র মধ্যেও ভাবের বিহ্বলতা পূর্ণমাত্রায় পরিস্ফুট। সেই ভাবাধিক্যই তাঁহার রচিত চরিত্রগুলিকে এক সোণার স্বপনে ঘিরিয়া রাখিয়া দর্শক

ও পাঠকবৃন্দের চিত্তকন্দর সর্ব্বদা এক বিচিত্র অভিনব আবেশে বিহ্বল করিয়া রাখিত। উহাই তাঁহার চরিত্রাঙ্কনের বিশেষত্ব—উহাই তাঁহার অদ্ভুত উন্মাদনা বিকাশ-ক্ষমতা।

রঙ্গালয় সম্বন্ধে অমরেন্দ্রনাথের আর একটী সংস্কার অভিনেতা ও অভিনেত্রী সমাজে তাঁহাকে চিরদিন অক্ষয় ও অমর করিয়া রাখিবে। তিনিই প্রথমে অভিনেতা ও অভিনেত্রীগণের বোনাস ও বেনিফিট প্রদানের রীতি প্রবর্তিত করেন। তাঁহারই প্রসাদে অদ্যাবধি অনেক ভদ্রসন্তান বিশ্ববিদ্যালয়ের উচ্চশিক্ষা লাভ না করিয়াও শুদ্ধ অভিনয় প্রতিভার বিকাশে পুত্রপরিজনসহ শান্তিতে বিনাড়ম্বরে সংসারযাত্রা নির্বাহ করিতে সমর্থ হইতেছেন।*

অভিনেতার জীবন যে হেয় ও নিন্দিত নহে, ইহা যে জীবনযাত্রা নির্বাহের অন্যান্য উপায়ের ন্যায় একটী ভদ্রোচিত ব্যবসায় তাহা অমরেন্দ্রনাথই প্রথমে বঙ্গরঙ্গমঞ্চে দেখাইয়াছেন। অভিনেতার বেতন বৃদ্ধি বিষয়ে অমরেন্দ্রনাথই প্রথম প্রবর্ত্তক। যেমন স্বদেশী আন্দোলনের সঙ্গে সঙ্গে কত শত শত লোকের বিবিধ কর্ম্মদ্বার খুলিয়া যাওয়ায় দেশের অনেক অভাব দূরীভূত হইয়াছে, সেইরূপ অমরেন্দ্রনাথ প্রবর্ত্তিত দীর্ঘকালব্যাপী অভিনয় ব্যাপারে প্রায় প্রতি রঙ্গালয়ে চতুর্গুণ লোকের আবশ্যক হওয়ায়, অনেক অশিক্ষিত অথচ অভিনয়প্রতিভান্বিত ভদ্র সন্তানের অন্নের পথ পরিষ্কৃত হইয়াছে। অন্যান্য আফিসের ন্যায় থিয়েটারে চাকুরীও এখন আর সকলের অসম্মানের নহে। বস্তুতঃ যাঁহাদের প্রতিভা অব্যবহারে বা অপব্যবহারে কেবল নষ্ট হইয়া যাইত, তাঁহারা প্রতিভানুরূপ কার্য্যক্ষেত্রে প্রবেশ লাভ করিয়া ক্রমশঃ লোকসমাজে প্রতিভার বিকাশে বরণীয় হইয়া উঠিতেছেন। তাই আমরা পূর্বেই বলিয়াছি, অমরেন্দ্রনাথ থিয়েটার কখনও কাপ্তানের লীলা-ভূমি মনে করিতেন না, তাঁহার কুসঙ্গিগণ সর্বদা তাঁহাদ্বারা সেইরূপ ব্যবহার করাইলেও, তিনি সর্বদা থিয়েটার মন্দিরকে বাণীর বিনোদ-নিকুঞ্জ, ললিতকলার শিক্ষানিকেতন বলিয়া মনে করিতেন ও তদনুরূপ শ্রদ্ধা ও ভক্তি প্রদর্শন করিতেন এবং পূতজ্ঞানে তথায় জীবনের সাধনা সম্পাদিত করিতেন।

গিরিশচন্দ্র, অর্দ্ধেন্দুশেখর ও অমৃতলাল বাণীর মন্দির নির্ম্মাণ করিয়া সর্বসাধারণ্যে তাঁহার পূজার প্রচার করেন। অমরেন্দ্রনাথ গুরুপদে শিক্ষিত না হইয়াও স্বীয় জন্মাবচ্ছিন্ন সংস্কারবশতঃ একলব্যের ন্যায় অনন্যপরায়ণ সাধনা বলে সেই মন্দিরের প্রধান পুরোহিত হইয়া গিয়াছেন। তাঁহার নৈসর্গিক প্রতিভা প্রাণপণ সাধনায় পরিস্ফুট হইয়া তাঁহাকে সর্ববিষয়ে অনন্যসাধারণ করিয়া তুলিয়াছিল। সংক্ষেপে তিনি বিনা শিক্ষায়—নাট্যকার

---

* নায়ক পত্রের সম্পাদক সুপ্রসিদ্ধ সাহিত্যিক পূজ্যপাদ শ্রীযুক্ত পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় ১৯১৯ খৃষ্টাব্দের ১লা জানুয়ারী অমরেন্দ্রনাথের স্মৃতি সভায় বলিয়াছেন—"তিনি থিয়েটারের অভিনেতা ও অভিনেত্রীগণের বেতন বাড়াইয়া দিয়া গিয়াছেন। তাঁহারই প্রসাদে আজ বহু দুঃস্থ ভদ্র সন্তান ও অন্যান্যেরা সম্মানের সহিত স্বীয় জীবিকা উপার্জ্জন করিতেছেন। তিনি যদি এই সকল কার্য্য না করিতেন তো বহু ব্যক্তি তাঁহাদের পরিবারের এবং নিজের ভরণ পোষণ করিতে সক্ষম হইতেন কিনা সন্দেহ।

ও উপন্যাসকার, এবং প্রথম শ্রেণীর অভিনেতা ও রঙ্গালয়পরিচালক। বস্তুতঃ প্রতিভা যে শিক্ষার সহযোগ বিনাও স্বক্ষেত্রে সময়ে বিকশিত হইতে পারে তাহাও অমরেন্দ্র-জীবনের প্রথম জ্বলন্ত নিদর্শন। প্রকৃত নেতার অভাবে প্রতিভার কিরূপ অপগতি হয়, তাহাই তাঁহার জীবনের দ্বিতীয় উপদেশ। সর্বোপরি ভস্মাচ্ছাদিত হইলেও বহ্নি যে পরিশেষে জ্বলিয়া উঠিবেই—অমরেন্দ্রনাথের অনন্যাসাধারণ দয়া ও দক্ষিণতাই বঙ্গবাসীর প্রতি তাঁহার জীবনের চরম শিক্ষা।

যাও অমরেন্দ্রনাথ, যাও অমরধামে। কৈশোরে কুসঙ্গীর কুপ্রলোভনে মার্গচ্যুত হইয়া সংসারের অশেষ যন্ত্রণা-পারাবারের মধ্যে তোমাকে অশেষবিধ অভিজ্ঞতা অর্জন করিতে হইয়াছে। কিন্তু এক্ষণে সাধ্বী পতিপ্রাণা পত্নীর দক্ষিণে সতীলোকে উপবিষ্ট হইয়া সম্মুখে অবিরত তোমার চিরারাধ্য নাট্যকলার অধিষ্ঠাতৃদেবতা উমামহেশ্বরের যুগল মূর্ত্তি দর্শন করিতে করিতে অহর্নিশ নাট্যলীলা প্রত্যক্ষ করিবে। এ রাজ্যে বন্ধুর কৃতঘ্নতা নাই, পিশাচীর ছলনা নাই, অর্থের অসচ্ছলতার জন্য মানসিক অশান্তি নাই—আত্মীয় স্বজনের ভ্রান্তি বশতঃ তিরস্কার গঞ্জনা নাই. প্রাণাধিকা প্রিয়তমার বিচ্ছেদ যাতনা নাই—আছে শুধু সুখ—শান্তি—বিশ্রাম—শ্রদ্ধা—সাধনা ও সিদ্ধি!!! এই পবিত্র নিত্যানন্দধাম তুমি তোমার আজীবন সাধনায় ও পতিপ্রাণা সাধ্বীর দিব্য প্রাণান্তকর প্রণয়ে লাভ করিয়াছ! সাংসারিক যন্ত্রণাগুলি কেবল ভ্রান্তমার্গ পথিকের ন্যায় তোমায় ভুগিতে হইয়াছে,— পাঞ্চভৌতিক দেহত্যাগের সঙ্গেই সমুদায় পঙ্কিলতা চিরতরে বিদূরিত হইয়াছে।

সমাপ্ত



অর্দ্ধেন্দুশেখর মুস্তফী

# প্রথম অধ্যায়

## বাল্য ও অভিনয়দীক্ষা

কবি ও অভিনেতা ঐশীশক্তি লইয়া জন্মগ্রহণ করে, কেবল শিক্ষায় গঠিত হয় না। কবি ও অভিনেতার উচ্চ শিক্ষা প্রয়োজন বটে, কিন্তু কেবল শিক্ষায় কবি কিম্বা অভিনেতা হওয়া যায় না। স্বভাবপ্রদত্ত নিগূঢ় প্রতিভা ভিতরে থাকা আবশ্যক। অর্দ্ধেন্দুশেখর সেইরূপ অভিনেতা হইয়াই জন্মগ্রহণ করিয়াছিলেন। আমাদের সমাজে অভিনেতার আদর নাই, সমাজ অভিনেতাকে ঘৃণা করে, কাজেই নিজেকে অভিনেতা বলিয়া পরিচয় দিতে সকলেই বেশ একটু 'কিন্তু' হইয়া পড়েন। কিন্তু অর্দ্ধেন্দুশেখর নিজেকে অভিনেতা বলিয়া পরিচয় দিতে 'কিন্তু'তো বিন্দুমাত্রই হইতেন না, বরং গর্ব্ব অনুভব করিতেন।

বাঙ্গালা দেশে অভিনেতার অভাব নাই,—আজ কাল রাম, শ্যাম, যদু সকলেই অভিনেতা। কিন্তু অর্দ্ধেন্দুশেখর ঠিক সেরূপ নামে অভিনেতা ছিলেন না, তিনি যথার্থই অভিনেতা ছিলেন,—ভগবান্ তাঁহাকে অভিনেতা করিয়াই সৃষ্টি করিয়াছিলেন। বাঙ্গালা দেশে আমরা আজ কাল যাঁহাদের অভিনেতা বলিয়া দেখিতে পাই, সেরূপ শত শত অভিনেতা ও অভিনেত্রী অর্দ্ধেন্দুশেখর গড়িয়া গিয়াছেন। গিরিশচন্দ্র ও অর্দ্ধেন্দুশেখরের মত লোক যদি বাঙ্গালা দেশে জন্মগ্রহণ না করিতেন তাহা হইলে বোধহয় বাঙ্গালা দেশে সাধারণ রঙ্গালয় বলিয়া একটা কিছুই থাকিত না। বঙ্গ রঙ্গালয় শত শোভায় শোভিত হইয়া, আজ যে শত লোকের আনন্দ ও প্রশংসা লইয়া, কলিকাতার বুকের উপর মাথা উঁচু করিয়া দাঁড়াইয়া আছে, সে কেবল তাঁহাদেরই জীবনব্যাপী প্রাণ-ঢালা পরিশ্রমের ফল।

অর্দ্ধেন্দুশেখর শ্যামবাজার নিবাসী স্বর্গীয় শ্যামাচরণ মুস্তোফী মহাশয়ের জ্যেষ্ঠ পুত্র। শ্যামাচরণবাবু বড় রসিক ও উদারপ্রকৃতির লোক ছিলেন। জ্যেষ্ঠ পুত্র অর্দ্ধেন্দুশেখর তাঁহার নয়নের মণি ছিলেন। তিনি অর্দ্ধেন্দুশেখরকে যত ভালবাসিতেন পুত্রকে পিতার এতটা ভালবাসা সচরাচর দেখিতে পাওয়া যায় না। অর্দ্ধেন্দুশেখর যখন অতি শিশু তখন তিনি পুত্রটীকে দিনরাতই কোলে লইয়া থাকিতেন। পাছে পুত্রের কোনরূপ

অমঙ্গল হয় এই আশঙ্কায় তিনি এক মুহূর্ত্তের জন্যও পুত্রটিকে অপরের কোলে প্রাণ ধরিয়া দিতে পারিতেন না।

শ্যামাচরণবাবু মহারাজ স্যার যতীন্দ্রমোহন ঠাকুর বাহাদুরের মাতুল ছিলেন। "মহারাজ বাহাদুর" তাঁহার মাতুলকে বড় স্নেহ করিতেন, এবং যখন তখন মাতুলালয়ে যাইয়া নানা রূপ আদরের উপদ্রব করিয়া শ্যামাচরণবাবুকে নিতান্ত ব্যতিব্যস্ত করিয়া তুলিতেন। যে দিন অর্দ্ধেন্দুশেখর প্রথম ধরায় আসিয়া জন্মগ্রহণ করেন সেইদিন মহারাজ বাহাদুর মাতুলালয়ে আসিয়া, 'মামা তোমার ছেলে দেখাও' বলিয়া শ্যামাচরণবাবুকে এমনই 'অতিষ্ঠ' করিয়া তুলিয়াছিলেন, যে শ্যামাচরণবাবু তাঁহার ভগিনীকে 'তোর ছেলেটাকে সাম্‌লা বাবু' বলিতে বাধ্য হইয়াছিলেন।

১৮৫০ খৃষ্টাব্দে জানুয়ারী মাসে এই কলিকাতা মহানগরীর বাগবাজার পল্লীতে পিতার ভবনে অর্দ্ধেন্দুশেখরের জন্ম হয়। সেদিন কি বার কি তিথি ছিল তাহা আমরা ঠিক বলিতে পারি না, তবে আমরা এটুকু বলিতে পারি যে, সেদিন যে তিথি বা যে নক্ষত্রই হউক, তাহা যে অতি শ্রেষ্ঠ তিথি ও নক্ষত্র তাহাতে বিন্দুমাত্র সন্দেহ নাই, কেননা অর্দ্ধেন্দুশেখর যে অসামান্য প্রতিভা লইয়া জন্মগ্রহণ করিয়া ছিলেন, তাদৃশ প্রতিভাবান্ ব্যক্তির কখনই হীন তিথি ও নক্ষত্রে জন্মগ্রহণ হইতে পারে না। কাজেই বলিতে হইবে এক মহা শুভদিনে শুভক্ষণে অর্দ্ধেন্দুশেখরের জন্ম হইয়াছিল।

শ্যামাচরণবাবুর বাটীর সম্মুখেই ৺স্বর্গীয় কৃষ্ণকিশোর নিয়োগী মহাশয়ের বাটী ছিল। নিয়োগী মহাশয় ও ৺দীননাথ বসু প্রভৃতি কয়েকজন কৃতবিদ্য ব্যক্তির উদ্যোগে কৃষ্ণকিশোরবাবুর বাটীতে একটী 'মরণিং স্কুল' স্থাপিত হয়। এই 'মরণিং স্কুলে'ই অর্দ্ধেন্দুশেখরের হাতে খড়ি, এই স্কুলেই শৈশবে অর্দ্ধেন্দুশেখর লেখাপড়া শিখিতে আরম্ভ করেন। এ সম্বন্ধে কবিবর গিরিশচন্দ্র লিখিয়াছেন "অর্দ্ধেন্দুশেখর স্বর্গীয় মহারাজ স্যার যতীন্দ্রমোহন ঠাকুর বাহাদুরের মাতুল বাগবাজার নিবাসী স্বর্গীয় শ্যামাচরণ মুস্তোফীর জ্যেষ্ঠ পুত্র। মুস্তোফী মহাশয়ের বাটীর সম্মুখে স্বর্গীয় কৃষ্ণকিশোর নিয়োগীর বাটীতে নিয়োগী মহাশয়ের ও ৺দীননাথ বসু প্রভৃতি কতিপয় কৃতবিদ্য ব্যক্তিগণের উদ্যোগে একটী মরণিং স্কুল স্থাপিত হয়। ঐ স্কুলে আমি বালক অর্দ্ধেন্দুকে প্রথম দেখি।"

অর্দ্ধেন্দুশেখর থিয়েটারকে যত ভালবাসিতেন, আজকাল কোন অভিনেতাই আর সেরূপ ভাবে থিয়েটারকে ভালবাসেন না। তিনি যে চক্ষে থিয়েটারকে দেখিতেন, সেরূপ চক্ষেও আজকাল থিয়েটারকে আর কোন অভিনেতা দেখেন না। অর্দ্ধেন্দুশেখরের চিরকালের একটা ভাবনাই ছিল যেন অভিনয় করিতে করিতে তাঁহার মৃত্যু হয়। আজ কাল যে সকল অভিনেতা ও অভিনেত্রী বঙ্গরঙ্গালয়ে অভিনয় করেন, তাঁহাদের অনেকেরই থিয়েটারের উপর বিন্দুমাত্রও হৃদয়ের প্রীতি নাই, এবং অভিনয় কলার অভ্যুন্নতির দিকে তাঁহাদের কিছুমাত্র লক্ষ্য নাই, তাঁহাদের কেবল মাস কাবারের দিকে দৃষ্টি থাকে, কোন ক্রমে মাস কাবার হইলেই হইল। এরূপ অভিনেতা অভিনেত্রীর

নিকট নাট্যকলার উন্নতির আশা করা কেবল বিড়ম্বনা মাত্র। তাঁহাদের অভিনয় কলার অভ্যুন্নতির জন্য প্রাণে ব্যাকুলতা নাই, যাঁহারা কেবল অর্থ উপার্জ্জনের জন্য অভিনয় করিয়া থাকেন, তাঁহাদের দ্বারা নিখুঁত অভিনয় কিছুতেই হইতে পারে না,—তাঁহাদের অভিনয় সেইজন্য কতকটা ঢংএর মত হইয়া দাঁড়ায়, আসল জিনিষ কিছুই ফুটিয়া উঠিতে পারে না। কাজেই বঙ্গ রঙ্গালয়ে ক্রমশঃ অভিনেতা ও অভিনেত্রীর দিন দিন যে উন্নতি না হইয়া অবনতিই হইতেছে তাহাতে বিস্ময়ের কিছুই নাই। অর্দ্ধেন্দুশেখর থিয়েটারকে যে কি চক্ষে দেখিতেন, থিয়েটার তাঁহার যে কত প্রিয় ছিল, সে সম্বন্ধে স্বয়ং গিরিশচন্দ্র লিখিয়াছেন, "যাঁহারা কায়মনোবাক্যে রঙ্গালয়প্রিয় ছিলেন তাঁহাদের মধ্যে অর্দ্ধেন্দু সর্ব্বাগ্রগণ্য। রঙ্গালয় তাঁহার জীবন ছিল, রঙ্গালয়ের কথা তাঁহার জপ ছিল, রঙ্গালয়ের শিক্ষাদান তাঁহার কার্য্য ছিল, রঙ্গালয় তাঁহার আবাস ছিল, এমন কি, নাট্যামোদী ব্যক্তি ব্যতীত তাঁহার অন্য আত্মীয় ছিল না। সমাজ অভিনয় দেখিতে ভালবাসে, রঙ্গালয়ে অভিনেতার প্রশংসা করে,—আদর করে, কিন্তু বাহিরে কেহ কেহ বা ঘৃণা প্রকাশ করিয়া থাকে। ইহাতে অভিনেতা বলিয়া পরিচয় দেওয়া একরূপ কঠিন হয়। কিন্তু রঙ্গালয়বৎসল অর্দ্ধেন্দু রঙ্গালয়ে পদার্পণ করিয়া অবধি দম্ভভরে পরিচয় দিতেন আমি অভিনেতা।"

বাল্যকালে অর্দ্ধেন্দুশেখরের জীবনে এমন কোন ঘটনা ঘটে নাই, যাহা বিশেষভাবে উল্লেখযোগ্য। অতি শৈশবকালেই তাঁহার পিসিমা অর্থাৎ মহারাজ বাহাদুরের মাতা অর্দ্ধেন্দুশেখরকে পাথুরিয়াঘাটার রাজবাড়ীতে লইয়া আসেন এবং সেই হইতে অর্দ্ধেন্দু পাথুরিয়াঘাটায় তাঁহার পিসিমার নিকটই অধিকাংশ সময় অবস্থান করিতেন। অর্দ্ধেন্দুর পিসিমাতা অর্দ্ধেন্দুকে জননীর অধিক স্নেহ করিতেন, কাজেই রাজবাড়ীতে তিনি রাজপুত্রের মতই অবস্থান করিতেন। সেখানে তাঁহার আদরের পরিসীমা ছিল না।

মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুর বাহাদুরের থিয়েটারের বিশেষ সখ ছিল, তিনি তাঁহার বাটীতে একটী থিয়েটারের ষ্টেজ নির্ম্মাণ করাইয়া ছিলেন, এবং মাঝে মাঝে তথায় এক একখানি নাটকের অভিনয় করাইয়া নাট্যপ্রিয় ব্যক্তিগণকে বিশেষ উৎসাহ দিতেন। পিসিমাতার সহিত অর্দ্ধেন্দু যখন রাজবাটীতে গমন করেন সেই সময়ে রাজবাটীতে প্রায়ই অভিনয় হইত। এই সকল অভিনয় অর্দ্ধেন্দুশেখর এতই আগ্রহের সহিত দেখিতেন যে, যেদিন রাজবাড়ীতে অভিনয় হইত সেদিন আর তাঁহার স্নান আহার করিতেও মনে থাকিত না। কেমন করিয়া ভাল স্থানটুকু পাইবেন, কেমন করিয়া থিয়েটার আগাগোড়া দেখিবেন, তাহাই হইত সেদিন তাঁহার একমাত্র চিন্তার বিষয়। অভিনয় হইবার বহু পূর্ব্বে হইতেই একটী ভাল স্থান দখল করিয়া তিনি চুপ করিয়া বসিয়া থাকিতেন। সে সময় সেস্থান হইতে তাঁহাকে নড়াইবার কাহারও সাধ্য ছিল না। জনশ্রুতি আছে, একদিন এইরূপ রাজবাড়ীতে অভিনয় হইবার আয়োজন হয়। কাজের বাড়ী, চারিদিকে গোলমাল, এ অবস্থায় রাত্রির আহার শেষ করিয়া আসিয়া থিয়েটার দেখিতে

হইলে ভাল স্থান পাইবার আশা অতি অল্প। সেইজন্য অর্দ্ধেন্দুশেখর আহার না করিয়াই অভিনয় আরম্ভ হইবার অন্ততঃ দুই ঘণ্টা পূর্ব্বে আসিয়া একটী ভাল স্থান লইয়া চুপ করিয়া বসিয়া ছিলেন। তখন তথায় একজনও দর্শক ছিল না। এমন কাহার খাইয়া দাইয়া আর কাজ নাই যে সে দুই ঘণ্টা পূর্ব্বে আসিয়া অভিনয় দেখিবার জন্য ধৈর্য্য ধরিয়া বসিয়া থাকিতে পারে? কাজেই সমস্ত আসর শূন্য, কেবল একাকী অর্দ্ধেন্দুশেখর একখানি চেয়ার জুড়িয়া বসিয়া আছেন। বাটীতে রাত্রে থিয়েটার হইবে বলিয়া সন্ধ্যার পরই বাটীর ছোট ছোট ছেলেদের আহারের ব্যবস্থা হইয়াছিল। আহারের স্থানে সকল বালকই আহারে বসিয়াছে, কেবল অর্দ্ধেন্দুশেখর নাই। মহারাজ বাহাদুরের মাতা কি একটা কার্য্য উপলক্ষে বাটীর বালকেরা যে স্থানে আহার করিতে বসিয়াছিল, সেই স্থানে আসিয়াছিলেন ; তিনি বালকদিগের ভিতর অর্দ্ধেন্দুশেখরকে না দেখিয়া জিজ্ঞাসা করিলেন, "তোরা সবাই খেতে বসেছিস, অর্দ্ধেন্দু কোথায়?"

মহারাজ বাহাদুরের মাতার প্রশ্নে বালকেরা পরস্পর মুখ চাওয়া চাওয়ি করিয়া উত্তর দিল, "কি জানি, সে কোথায় আছে বল্‌তে পারিনিতো।"

অমনি অর্দ্ধেন্দুর জন্য চারিদিকে খোঁজাখুঁজি আরম্ভ হইল, মহারাজ বাহাদুরের মাতার আদেশে দুই তিনজন ভৃত্য অর্দ্ধেন্দুকে খুঁজিতে ছুটিল। তাহারা এদিক ওদিক খুঁজিয়া থিয়েটারের আসরে আসিয়া দেখিল, অর্দ্ধেন্দু তথায় একাকী বসিয়া আছে। ভৃত্যেরা রাজমাতার আদেশ তাঁহার নিকট জ্ঞাপন করিল, অর্দ্ধেন্দুশেখর কিন্তু নড়িতে চান না, পাছে তিনি স্থানটুকু হারান। ভৃত্যেরা তাঁহাকে বাটীর ভিতর যাইয়া আহার করিবার জন্য অনেক 'সাধাসাধি' আরম্ভ করিল, কিন্তু অর্দ্ধেন্দুশেখর একেবারে অচল অটল। কিছুতেই তিনি নড়িতে চাহেন না। ভৃত্যেরা তাঁহাকে তুলিতে না পারিয়া অন্তঃপুরে গিয়া সংবাদ দিল, তখন মহারাজ বাহাদুরের মাতা অর্থাৎ অর্দ্ধেন্দুশেখরের পিসিমাতা ঠাকুরাণী, তাঁহার একটী দূর সম্পর্কীয় ভ্রাতাকে অর্দ্ধেন্দুকে ডাকিয়া আনিবার জন্য আবার প্রেরণ করিলেন। সেই ভদ্রলোক অর্দ্ধেন্দুশেখরের নিকট উপস্থিত হইয়া অনেক বুঝাইলেন ও বলিলেন, "থিয়েটারের অভিনয় আরম্ভ হইবার এখন অনেক বিলম্ব আছে, এত পূর্ব্বে কেহই অভিনয় দেখিতে আসিবে না,—কাজেই তোমার যায়গা যাইবারও কোন আশঙ্কা নাই।"

কিন্তু অর্দ্ধেন্দুশেখরের কর্ণে কাহার কোন কথাই প্রবেশ করিল না। তাঁহার মুখে সেই এক কথা, "না আমি এখন এখান থেকে উঠ্‌ব না।"

অনাহারে স্থানটুকু রাখিবার জন্য দুই ঘণ্টা যাবৎ ধৈর্য্য ধরিয়া বসিয়া থাকা,—কেননা ভাল স্থানে বসিয়া থিয়েটার দেখিতে পাইব, এমন যাঁহার আগ্রহ তাঁহারই অভিনয় দেখা সার্থক, সেই লোকই যথার্থ অভিনয় দর্শন করে। অতিশৈশব হইতেই অভিনয় অর্দ্ধেন্দুশেখরের একেবারে প্রাণের ভিতর গাঁথিয়া গিয়াছিল। পৃথিবীর ভিতর তিনি থিয়েটার দেখিতে যত ভালবাসিতেন, এত ভাল আর কিছুই বাসিতেন না।

কোনকালে অর্দ্ধেন্দুশেখরের কোন বিষয়ে কোনরূপ সখ ছিল না। তিনি যাহা পাইতেন তাহাই পরিতেন, তাঁহার আহারের কোন খুতমুত ছিল না—ক্ষুধার সময় যাহা কিছু পাইলেই হইল। কিন্তু ঐ নেশা থিয়েটার দেখা, তিনি যদি শুনিতেন কোথায়ও থিয়েটার হইবে তখনি তাহার মাথা খারাপ হইয়া যাইত। কেমন করিয়া তথায় যাইয়া থিয়েটার দেখিবেন তখন হইতে তাঁহার কেবল সেই চিন্তাই হইত। এইরূপ থিয়েটার দেখিবার ঝোঁকের জন্য বাল্যকালে তাঁহাকে অনেক তিরস্কার ভোগ করিতে হইয়াছে তথাপি তাঁহার সে নেশার একদিনের জন্যও হ্রাস হয় নাই।

অতিশৈশব হইতেই অর্দ্ধেন্দুশেখরের আর এক শক্তি ছিল। তিনি লোকের কথাবার্ত্তা চলন বলন অবিকল নকল করিতে পারিতেন। তিনি একবার কাণে যাহা কিছু শুনিতেন, তাহাই একেবারে হুবহু নকল করিতে পারিতেন। থিয়েটারে অভিনয় দেখার অপেক্ষা তাঁহার এই নকল শুনিয়া রাজবাটীর অনেকেই বেশী আনন্দ উপভোগ করিতেন। এইভাবে পিসিমার স্নেহাঞ্চলের নিম্নে থাকিয়া অর্দ্ধেন্দুশেখরের বাল্যজীবন অতিবাহিত হয় এবং তিনি যৌবনে পদার্পণ করেন। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"বাল্যকালে অর্দ্ধেন্দুর পিতৃস্বসা, মহারাজ স্যার যতীন্দ্রমোহন ঠাকুরের জননী, তাঁহাকে পাথুরিয়াঘাটার ভবনে লইয়া গিয়াছিলেন। মহারাজ স্যার যতীন্দ্রমোহনের অশেষ গুণরাশির মধ্যে নাট্যামোদে উৎসাহ প্রদানে বিশেষ অভিরুচি ছিল। রাজবাটীতে রঙ্গমঞ্চ প্রস্তুত করিয়া অভিনয় হইত, অর্দ্ধেন্দুর তাহা দেখিবার সুযোগ ছিল। গণ্যমান্য ব্যক্তি ব্যতীত সাধারণের সে সুবিধা ছিল না। মাইকেল তাঁহার কৃষ্ণকুমারীর ভূমিকায় (preface), যে পূজনীয় কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায় মহাশয়কে সম্বোধন করিয়া নট-কুল-চূড়ামণি বলিয়াছেন, সেই শ্রদ্ধাস্পদ গঙ্গোপাধ্যায় মহাশয় রাজবাটীর নাট্যসম্প্রদায়ের আচার্য্য ছিলেন। নাটকের মহালাও অর্দ্ধেন্দু ইচ্ছা করিলে দেখিতে পাইতেন। অনুকরণপ্রিয় অর্দ্ধেন্দু যে কেবল তাহা শুনিতেন ও দেখিতেন তাহা নয়, বালক হৃদয়ে তাহা দৃঢ় অঙ্কিত হইত। জোড়াসাঁকোর ঠাকুরবাড়ীতেও বহু বিবাহ নিন্দা করিয়া রামনারায়ণের 'নব নাটক' অভিনীত হয়। অভিনয়পারদর্শী অক্ষয়চন্দ্র মজুমদার সেই অভিনয়ের নায়ক। এই নাটক অভিনয় দেখাও অর্দ্ধেন্দুর পক্ষে সহজ ছিল।"

অর্দ্ধেন্দুশেখরের এই সকল অভিনয় দর্শনের সুবিধা থাকায় নাট্যকলা শিখিবার ও জানিবার তাঁহার অনেক সুবিধা হইয়াছিল। অর্দ্ধেন্দুশেখর ও গিরিশচন্দ্রের যখন প্রথম সাক্ষাৎ হয় তখন কেহই কোন থিয়েটারে যোগদান করেন নাই, তখন উভয়ের কেহই জানিতেন না যে তাঁহারাই ভবিষ্যতে সাধারণ বঙ্গরঙ্গালয়ের প্রতিষ্ঠাতা হইবেন। এই সাক্ষাৎ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"অর্দ্ধেন্দুশেখরকে আমি আমার এক বন্ধুর ভ্রাতা লোকনাথ মুখোপাধ্যায়ের সমভিব্যাহারে দেখি। লোকনাথ 'নকুলে' লোক, দেশ বিদেশের ভাষা অনুকরণ করিতে পারিতেন। লোকনাথ বলিতেছেন, 'বল বল প্যাটের যে কামর বলতো?' অর্দ্ধেন্দু

পূর্ব্ববঙ্গীয় উচ্চারণে এই পংক্তিটী আবৃত্তি করেন। এই আবৃত্তিটী লোকনাথ অনুকরণপটু হইলেও তাঁহার অনুকরণ অপেক্ষা অর্দ্ধেন্দুশেখরের অনুকরণ অতিস্বাভাবিক হইল। স্মরণ হইতেছে যেন সে সময় ঠাকুর বাড়ীতে চক্ষুদান ও উভয় সঙ্কটের অভিনয় চলিতেছিল। অর্দ্ধেন্দু কখন কখন সেই অভিনয়ের অনুকরণ আমার বন্ধুর বাসায় আসিয়া করিতেন।”

অর্দ্ধেন্দুর জীবন যখন এই ভাবে বাড়িয়া উঠিতেছিল, সেই সময় থিয়েটারের একটী সম্প্রদায় গঠনের ইচ্ছা ধীরে ধীরে তাঁহার প্রাণের ভিতর যে জাগিয়া না উঠিয়াছিল এমন নহে। তাঁহার মনের সে ইচ্ছাটা বহুদিন তিনি মনের ভিতরই দমন করিয়া রাখিয়াছিলেন, কিন্তু সুযোগ ও সুবিধা যে খুঁজিতেছিলেন না এমন কথা হইতেই পারে না। তিনি যে ভগবত্-প্রদত্ত প্রতিভা লইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন, সে প্রতিভা চাপা থাকিবার নহে,— তিনি নিজেকে দমন রাখিবার চেষ্টা করিলে কি হইবে, প্রতিভা দমন থাকিবে কেন? ইচ্ছা ও আগ্রহ তাঁহার প্রাণের ভিতর দিন দিন এমনই বৃদ্ধি পাইতে লাগিল যে তিনি আর নিজেকে দমন করিতে পারিলেন না। সেই সময় তাহার প্রতিভা যিনি দিয়াছিলেন তিনিই তাহার সুযোগ ও সুবিধা করিয়া দিলেন। পূর্ব্বে অর্দ্ধেন্দু রাজবাটীতে দুই একখানি নাটকে দুই একটী ভূমিকা অভিনয় করিতেছিলেন, কিন্তু সহসা সামান্য একটু কারণে রাজবাটীর সহিত তাঁহার একটু মনোমালিন্য হয়। তিনি অবিলম্বে রাজবাটী পরিত্যাগ করেন ও বাগবাজারে একটী নাট্য সম্প্রদায়ে যোগদান করেন।

অর্দ্ধেন্দুশেখর যে সময় বাগবাজার নাট্য সম্প্রদায়ে যোগদান করেন সেই সময় এই সম্প্রদায়ে কবিবর ঁদীনবন্ধু মিত্রের “সধবার একাদশী” নাটকের মহাসমারোহে মহালা চলিতেছিল। অর্দ্ধেন্দুশেখর এই সম্প্রদায়ে যোগদান করিবার কিছুদিন পরেই নিজ প্রতিভাবলে এই থিয়েটারের শিক্ষক হইয়া দাঁড়ান। এই থিয়েটারের কর্ত্তৃপক্ষীয়গণ অর্দ্ধেন্দুশেখরের শিক্ষাপ্রণালী দেখিয়া একেবারে অবাক হইয়া গিয়াছিলেন। সধবার একাদশী নাটকে অর্দ্ধেন্দুশেখর “জীবনচন্দ্রের” ভূমিকা গ্রহণ করিয়াছিলেন এবং ভূমিকাটীর এমন সুন্দর অভিনয় করিয়াছিলেন যে স্বয়ং গ্রন্থকারকে পর্য্যন্ত বলিতে হইয়াছিল, “এমনটী আশা করি নাই।” তাঁহার এ অভিনয় যিনিই দেখিয়াছিলেন, তাঁহাকেই শত মুখে প্রশংসা করিতে হইয়াছিল। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

“বাগবাজারে “সধবার একাদশী” সম্প্রদায়ের আকড়ায় অর্দ্ধেন্দুশেখর যোগদান করেন। কৃতবিদ্য বন্ধুগণ পরিবেষ্টিত হইয়া গ্রন্থকার দীনবন্ধুবাবু, রায় বাহাদুর ঁরামচন্দ্র মিত্র মহোদয়ের ভবনে উক্ত অবৈতনিক সধবার একাদশী সম্প্রদায়ের অভিনয় দর্শনার্থে আইসেন। অর্দ্ধেন্দুর “জীবনচন্দ্রের” ভূমিকা (part)। জীবনচন্দ্রের অভিনয় দর্শনে সকলেই মুগ্ধ। স্বয়ং গ্রন্থকার অর্দ্ধেন্দুকে বলেন, “আপনি অটলকে যে লাথি মারিয়া চলিয়া গেলেন, উহা improvement on the author. আমি এবার সধবার একাদশীর নূতন সংস্করণে অটলকে লাথি মারিয়া গমন লিখিয়া দিব।”

বাগবাজারের নাট্য সম্প্রদায়ের শিক্ষক ছিলেন স্বয়ং গিরিশচন্দ্র। অর্দ্ধেন্দুশেখর এই

থিয়েটারে যোগদান করিলে তাঁহাকে সহকারী শিক্ষকের পদ প্রদান করা হয়। এই সম্প্রদায় "সধবার একাদশী"-র নাটকের প্রত্যেক ভূমিকাই অতি সুন্দর অভিনয় করিয়াছিলেন। জনসাধারণ ও স্বয়ং গ্রন্থকারের পর্য্যন্ত প্রশংসা লাভ করিয়া এই সম্প্রদায়ের নূতন নূতন নাটকের অভিনয় করিবার ইচ্ছা ও আগ্রহ শতগুণে বাড়িয়া উঠে। "সধবার একাদশী" অভিনয় হইবার পর তাঁহারা দীনবন্ধু বাবুর "লীলাবতী" নাটক অভিনয় করিবার জন্য আয়োজন করিতে আরম্ভ করেন। সেই সময় হুগলীতে বঙ্কিমচন্দ্র ও অক্ষয়চন্দ্রের শিক্ষকতায় কিছু কিছু বাদ দিয়া লীলাবতী নাটকের মহালা চলিতেছিল। কাজেই বাগবাজারের এই সম্প্রদায়ের প্রত্যেক অভিনেতার কেমন একটা জেদ্ হইল, যেমন করিয়া হউক চুঁচুঁড়ার অভিনয় অপেক্ষা তাঁহাদের অভিনয় ভাল করিতেই হইবে। অৰ্দ্ধেন্দুশেখর দিনরাত পরিশ্রম করিয়া প্রত্যেক অভিনেতাকে শিক্ষা দিতে আরম্ভ করিলেন। এই সম্প্রদায়ে শিল্পী শ্রীযুক্ত ধৰ্ম্মদাস সুরও ছিলেন। তিনি শ্রীযুক্ত কার্ত্তিকচন্দ্র পালকে সহকারী লইয়া দিনরাত পরিশ্রম করিয়া শ্যামবাজারে রাজেন্দ্রলাল পালের বাটীতে একটী স্থায়ী রঙ্গমঞ্চ নিৰ্ম্মিত করিলেন। ১২৭৮ সালে গিরিশচন্দ্রের অধ্যক্ষতায় ও অৰ্দ্ধেন্দুশেখরের শিক্ষায় শ্যামবাজারে ৺রাজেন্দ্রলাল পালের বাটীতে ৺ধৰ্ম্মদাস সুরের নিৰ্ম্মিত রঙ্গমঞ্চে মহাসমারোহে লীলাবতী নাটকের অভিনয় হইল। লীলাবতী নাটকে অৰ্দ্ধেন্দুশেখর হরবিলাসের ভূমিকা গ্রহণ করিয়াছিলেন। এই হরবিলাসের অভিনয় দেখিয়া গ্রন্থকার একেবারে চমৎকৃত হইয়া গিয়াছিলেন। তিনি সধবার একাদশীতে জীবনচন্দ্রের ভূমিকা দেখিয়া যত আনন্দিত হইয়াছিলেন এই হরবিলাসের অভিনয় দেখিয়া তাহার শত গুণ আনন্দিত হইলেন। অৰ্দ্ধেন্দুশেখর যে কত বড় গুণী, নাট্যকলা যে তিনি কতদূর আয়ত্ত করিয়াছিলেন, এই এক হরবিলাসের অভিনয়েই নাট্যমোদী সুধীবৃন্দ জানিতে পারিয়াছিলেন।

লীলাবতী নাটকের অভিনয় হইবার পর, দর্শকের আতিশয্য দেখিয়া থিয়েটারের কর্ত্তৃপক্ষীয়গণ প্রস্তাব করিলেন, যে এখন হইতে টিকিট বিক্রয় করিয়া অভিনয় করিতে আরম্ভ করা হউক। কিন্তু গিরিশচন্দ্র এ প্রস্তাবে সম্মত হইতে পারিলেন না। টিকিট বিক্রয় করিয়া অভিনয় করিবার পক্ষে সম্প্রদায়ের সকলেরই মত কেবল একা গিরিশচন্দ্র অন্যমত। কাজেই সম্প্রদায়ের কোন লোকই তাঁহার সে মত গ্রাহ্য করিলেন না। তাঁহারা টিকিট বিক্রয় করিয়া অভিনয় করিতে দৃঢ়প্রতিজ্ঞ হইলেন। গিরিশচন্দ্রের মতে কেহই মত না দেওয়ায় গিরিশচন্দ্র এই সম্প্রদায়ের সহিত সমস্ত সম্পর্ক রহিত করিয়া দিলেন। গিরিশচন্দ্র দল ছাড়িয়া দিলেন বটে, কিন্তু তাহাতে দলের কাহারও উৎসাহ এক বিন্দুও কমিল না। তাঁহারা অৰ্দ্ধেন্দুশেখরকে শিক্ষক করিয়া দীনবন্ধু বাবুর "নীলদর্পণ" নাটকের মহালা আরম্ভ করিয়া দিলেন। থিয়েটারের টিকিট বিক্রয় করিতে হইলে একটী রঙ্গমঞ্চের আবশ্যক। কাজেই পাথুরিয়াঘাটার মোড়ে ৺মধুসূদন সান্ন্যালের বাটীর প্রকাণ্ড চত্তরটী মাসিক তিরিশ টাকায় ভাড়া লওয়া হইল এবং ধৰ্ম্মদাস বাবু দিন রাত পরিশ্রম করিয়া তথায়-একটী নূতন রঙ্গমঞ্চ নিৰ্ম্মাণ করিলেন।

১২৭৯ সালের ২৩শে অগ্রহায়ণ শনিবার অর্দ্ধেন্দুশেখরের শিক্ষায় গঠিত হইয়া বাগবাজারের নাট্য সম্প্রদায় ন্যাশন্যাল থিয়েটার নাম দিয়া নব রঙ্গমঞ্চে দীনবন্ধু বাবুর নীলদর্পণ নাটকের মহাসমারোহে অভিনয় আরম্ভ করিয়া দিলেন। নীলদর্পণ নাটকে অর্দ্ধেন্দুশেখর একাই চারিটী ভূমিকা গ্রহণ করিয়াছিলেন তাহার ভিতর তিনটী পুরুষের একটী স্ত্রীলোকের। ভূমিকা কয়টী যথা,—উড্ সাহেব, গোলক বসু, জনৈক রায়ত ও সাবিত্রী। এক নাটকে চারিটী ভূমিকা একরাত্রে অভিনয় করা যে কত কঠিন তাহা নাট্যকলায় যাঁহার কিঞ্চিৎমাত্র জ্ঞান আছে তিনিও অনায়াসে বুঝিতে পারেন। এই চারিটী ভূমিকা সম্পূর্ণ পৃথক এবং চারি ভাবের। কিন্তু অর্দ্ধেন্দুশেখরের প্রতিভায় তাহাও সহজসাধ্য হইয়াছিল। এই চারিটী ভূমিকার প্রত্যেকটীতেই অর্দ্ধেন্দুশেখর সমান প্রশংসা লাভ করিয়াছিলেন। তাঁহার প্রশংসায় সমস্ত কলিকাতা একেবারে পরিপূর্ণ হইয়া গিয়াছিল। তাহার পর ক্রমে ক্রমে এই সম্প্রদায় টিকিট বিক্রয় করিয়া দীনবন্ধু বাবুর সব কয়খানি নাটকই অভিনয় করিয়াছিলেন, এবং অর্দ্ধেন্দুশেখরের শিক্ষায় সবগুলিরই অতি মনোহর অভিনয় হইয়াছিল। এই সকল নাটকের প্রধান প্রধান ভূমিকাগুলি অর্দ্ধেন্দুশেখর স্বয়ং গ্রহণ করিয়াছিলেন এবং ভূমিকাগুলি এত সুন্দর অভিনীত হইয়াছিল যে তাহার পূর্ব্বে ও পরে অনেক বিখ্যাত অভিনেতার দ্বারা সেগুলি অভিনীত হইয়াছিল বটে, কিন্তু তেমনটী আজ পর্য্যন্ত আর হইল না।

তাহার পর ন্যাশন্যাল থিয়েটারে অমৃতবাজার পত্রিকার সুবিখ্যাত সম্পাদক ঁশিশিরকুমার ঘোষ প্রণীত "নয়শো রুপেয়া" নামক একখানি পুস্তকের অভিনয় হয়। এই পুস্তকে অর্দ্ধেন্দুশেখর "ছাতুলালের" ভূমিকা অভিনয় করেন। এই ভূমিকার অভিনয় দেখিয়া অনেকেই অমৃতবাজার পত্রিকার ঁশিশিরকুমার ঘোষের সম্মুখে বলিয়াছিলেন, "নয়শো রূপেয়ার" ছাতুলালের ভূমিকায় অর্দ্ধেন্দুশেখরের যে অভিনয় দেখিলাম, তাহা যে কোন বিলাতী থিয়েটারের অভিনেতার দ্বারা সম্ভব তাহা আমরা বিশ্বাস করিতে পারি না। মোট কথা অর্দ্ধেন্দুশেখর যখনই যে ভূমিকা অভিনয় করিয়াছেন তাহাই এক নূতন সৌন্দর্য্যে ফুটিয়া উঠিয়াছে। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"রায় দীনবন্ধু মিত্র বাহাদুর, অর্দ্ধেন্দুর জীবনচন্দ্র দেখিয়া তাঁহার সম্পূর্ণ প্রতিভার পরিচয় পান নাই। লীলাবতীতে অর্দ্ধেন্দুকে "হরবিলাস" দেখিয়া একেবারে চমৎকৃত হইলেন। তাঁহার মুখে আর প্রশংসা ধরে না। তাহার পর ন্যাশন্যাল থিয়েটার স্থাপিত হইয়া টিকিট বেচিয়া প্রথম "নীলদর্পণ" অভিনয় আরম্ভ হইল। অর্দ্ধেন্দু গোলক বসু, উড সাহেব, একজন রায়ত ও সাবিত্রীরূপে দর্শক বৃন্দের সম্মুখে উপস্থিত হইলেন। প্রত্যেক ভূমিকাই বিস্ময়কর, প্রশংসায় কলিকাতা পরিপূর্ণ। আমি শুনিয়াছিলাম, দেখি নাই, কারণ ন্যাশন্যাল থিয়েটারের সহিত প্রথমে আমার সম্পর্ক ছিল না। ক্রমে ক্রমে দীনবন্ধু মিত্র মহাশয়ের নাটক ও প্রহসনগুলির অভিনয় চলিতে লাগিল। প্রতি গ্রন্থে অর্দ্ধেন্দু প্রধান ও অতুলনীয়। তন্মধ্যে নবীন তপস্বিনীর "জলধরের" অভিনয়

অতুলনীয়ের মধ্যে অতুলনীয়। নাটোরাধিপতি উচ্চহৃদয় রাজা চন্দ্রনাথ তদ্দর্শনে বিভোর হইয়াছিলেন বলিলে ঠিক বর্ণনা হয় না। সঙ্গীতাচার্য্য ˚গোপালচন্দ্র চক্রবর্তী বলিতেন, সমাজদার গুণীর গোলাম। আর গুণী সমাজদারের গোলাম।" গুণী অর্দ্ধেন্দুশেখর ও সহৃদয় সমাজদার রাজা চন্দ্রনাথ চক্রবর্তী মহাশয়ের কথার একটী অকাট্য প্রমাণ। ক্রমে ন্যাশনাল থিয়েটারে "নয়শো রূপেয়া" অভিনীত হইল। যাহাদের ধারণা ছিল যে ইংরাজি থিয়েটার ভিন্ন প্রকৃত অভিনয় হয় না, তাঁহাদের মধ্যে অনেকেই অমৃত বাজার পত্রিকার প্রসিদ্ধ ˚শিশির কুমার ঘোষের সম্মুখে অর্দ্ধেন্দুকে দেখাইয়া বলেন, যে "নয়শো রূপেয়ার" ছাতুলালের ভূমিকায় এই বাবুটীর অভিনয় যাহা দেখিলাম তাহা যে, কোন বিলাতী থিয়েটারে কোন অভিনেতা পারে, ইহা আমাদের বিশ্বাস হয় না। অর্দ্ধেন্দু যে অংশ স্পর্শ করিতেন, তাহাই অনুনকরণীয় হইত।"

অর্দ্ধেন্দুশেখর নিজে যে ভূমিকা গ্রহণ করিতেন, তাহাই যে শুধু নিখুঁত অভিনীত হইত তাহা নহে, তিনি যাহাকে যে ভূমিকাটী শিক্ষা দিতেন, তাহাও অপরূপ হইত। তাঁহার শিক্ষা দিবার এক অদ্ভুত ক্ষমতা ছিল, তিনি যখন যাহাকে যে ভূমিকাটী শিক্ষা দিতেন তাহা যতক্ষণ না নিখুঁত হইত ততক্ষণ তিনি তাহা কিছুতেই ছাড়িতেন না। যে অভিনেতা শিক্ষা গ্রহণ করিত সে হয়তো বিরক্ত হইয়া উঠিত, তথাপি তাহার নিস্তার নাই। অর্দ্ধেন্দুশেখর ঠিক সেই এক ভাবে বসিয়া, ভূমিকাটী নিখুঁত করিবার জন্য ক্রমাগত বলিয়া যাইতেছেন, বিরক্ত হইবার নামটী নাই। তিনি নিজে যেমন অনন্যসাধারণ অভিনেতা ছিলেন, তাহার শিক্ষা প্রণালীও তদ্রূপ অদ্ভুত ছিল। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"এতক্ষণ অর্দ্ধেন্দুর অভিনয় শক্তির কথঞ্চিৎ পরিচয় দিবার চেষ্টা করিতেছিলাম, কিন্তু তিনি শিক্ষাপ্রদানে কিরূপ দক্ষ ছিলেন তাহার উল্লেখ করি নাই। প্রথম সধবার একাদশীতে দরওয়ানদ্বয়কে যাহা শিখাইয়াছিলেন, সেরূপ কেহ পারে বলিয়া আমার ধারণা নাই। অর্দ্ধেন্দুশেখর মাষ্টার একথা সর্ব্বত্র প্রচার। প্রত্যেক ছাত্রকে কিরূপে শিক্ষা দিয়াছেন, তাহা এস্থানে বর্ণিত হইতে পারে না। তাঁহার শিক্ষার পরিচয় ষ্টার থিয়েটারের ম্যানেজার শ্রীযুক্ত অমৃতলাল বসু।"

আমরা পূর্ব্বেই বলিয়াছি, অভিনেতা হইতে হইলে অনেক শিক্ষার প্রয়োজন, অর্দ্ধেন্দুশেখরের সে শিক্ষা বাল্যকালে অনেক হইয়াছিল। বাল্যকালে যখন তিনি পাথুরিয়াঘাটা রাজবাটীতে ছিলেন, সে সময় তাঁহার অনেক বড় বড় নটের অভিনয় দেখিবার মহাসুযোগ ঘটিয়াছিল। শুধু এই সকল নটের অভিনয় দেখিয়াই তাঁহার অভিনয় বিদ্যা সম্পূর্ণ হয় নাই, অভিনয় শিক্ষার জন্য ইহা ব্যতীত তাঁহাকে অনেক পুস্তকও পাঠ করিতে হইয়াছিল। তিনি রাজবাটীতে "কিছু কিছু বুঝি" প্রহসনে তিনটী ভূমিকা লইয়া সর্ব্ব প্রথম রঙ্গমঞ্চে অবতীর্ণ হন। এই তিনটী ভূমিকার ভিতর একটী ভূমিকাতে রাজবাটীর কোন একটী সম্ভ্রান্ত ব্যক্তিকে বিদ্রূপ করা হইয়াছিল। এই ভূমিকাটী অভিনয়

করিবার জন্য তাঁহার পিসিমাতার বাটীর অনেকেই তাঁহার উপর বিশেষ বিরক্ত হইয়াছিলেন, এবং কথাটা তাঁহার পিতার নিকটেও তাঁহারা বলিয়া দিতে ছাড়েন নাই। অর্দ্ধেন্দুশেখরের পিতা শ্যামবাবু পুত্রের এই কীর্ত্তিকাহিনী শ্রবণ করিয়া পুত্রকে রীতিমত তিরস্কার করিয়া, আর তিনি যাহাতে কখনও না অভিনয় করেন সেজন্য বিশেষভাবে বলিয়া দেন, কিন্তু অভিনয় অর্দ্ধেন্দুর তখন প্রাণের ভিতর এমন ভাবে বসিয়া গিয়াছিল যে, পিতার নিষেধ বাক্য তাঁহার কর্ণে প্রবেশ করে নাই। রাজ বাটীতে অভিনয় করায় তিনি নানা দিকে অসুবিধা দেখিয়া বাধ্য হইয়া শেষে বাগবাজার সম্প্রদায়ে সধবার একাদশীর অভিনয়ে যোগদান করিয়াছিলেন। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"কিছু কিছু বুঝি" প্রহসনের তিনটী ভূমিকা লইয়া অর্দ্ধেন্দু প্রথম রঙ্গমঞ্চে পদার্পণ করেন। একটী অংশ রাজ বাটীর কোন সম্ভ্রান্ত ব্যক্তির বিদ্রূপ। ইহাতে তিনি তাঁহার পিতৃষ্বসার গৃহে বিরক্তিভাজন হন। তাঁহার পিতা তাঁহাকে অভিনয় করিতে নিষেধ করেন, কিন্তু নাট্যামোদী অর্দ্ধেন্দু ক্ষান্ত হইলেন না। তাহাতে তাঁহাকে পিতৃষ্বসার গৃহ পরিত্যাগ করিয়া আমাদের সধবার একাদশী সম্প্রদায়ে যোগদান করিতে হয়।"

ন্যাশন্যাল থিয়েটারের সহিত গিরিশচন্দ্র সংশ্রব ত্যাগ করিবার পর সম্প্রদায়ের ভিতর গোলযোগ উপস্থিত হইল। সম্প্রদায়ের ভিতর কেহ কেহ বলিতে লাগিলেন, গিরিশবাবুর মতেই থিয়েটার চালান উচিত, তিনি এ বিষয় ভালই বলিতেছেন। আবার কেহ কেহ বলিলেন, না গিরিশবাবুর মতে একেবারেই চলা যায় না। কাজেই এক সম্প্রদায় ভাঙ্গিয়া দুইটী দলের সৃষ্টি হইল। অর্দ্ধেন্দু একটী দলের নেতা হইলেন, আর গিরিশচন্দ্র অপর দলের নামমাত্র নেতা রহিলেন। নিন্দুকেরা গিরিশবাবুর মনের কথা কেহ একবার যাচাই করিয়া দেখিল না, তাহারা গিরিশবাবু সম্বন্ধে নানা দোষারোপ করিতে লাগিল। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"ন্যাশনাল থিয়েটারের নাম দিয়া ন্যাশনাল থিয়েটারের উপযুক্ত সাজ সরঞ্জাম ব্যতীত সাধারণের সম্মুখে টিকিট বিক্রয় করিয়া অভিনয় করা আমার অমত ছিল, কারণ একেই ত এখন বাঙ্গালীর নাম শুনিয়া ভিন্নজাতি মুখ বাঁকিয়া যায়, এরূপ দৈন্য অবস্থায় ন্যাশনাল থিয়েটার দেখিলে কি না বলিবে, এই আমার আপত্তি। ন্যাশন্যাল থিয়েটার নামে অনেকেই বুঝিবে যে ইহা বাঙ্গালী জাতির রঙ্গমঞ্চ—বঙ্গের শিক্ষিত ও ধনাঢ্য ব্যক্তিগণের সমবেত চেষ্টায় ইহা স্থাপিত। কিন্তু কয়েক জন গৃহস্থযুবা একত্র হইয়া ক্ষুদ্র সরঞ্জামে ন্যাশন্যাল থিয়েটার করিতেছে, ইহা বিসদৃশ জ্ঞান হইল, এই মত ভেদ। কিন্তু এই সময় টিকিট বেচিয়া টিকিটের অর্থ আত্মসাৎ করিবেন,—এমন দুই এক ব্যক্তি পৃষ্ঠপোষক ছিলেন, তাঁহারাই এই মতভেদকে শত্রুতা বলিয়া ব্যাখ্যা করিতে লাগিলেন। কিন্তু বাস্তবিক শত্রুতার কোন কারণ ছিল না। বর্ষাসমাগমে জোড়াসাঁকো স্যাণ্ডেল বাড়ীর প্রাঙ্গণে অভিনয় করা অসম্ভব হওয়ায় ন্যাশন্যাল থিয়েটার বন্ধ হয়। প্রকৃত বিবাদ এই সময়—অর্জ্জিত অর্থ কোথায় থাকিবে, সাজসরঞ্জাম কে রাখিবে?

বিবাদ এই লইয়া। যে যে নাটক আমরা একত্রে অভিনয় করিয়াছি, প্রত্যেক নাটকেই আমার নায়কের (Hero) ভূমিকা এবং অর্দ্ধেন্দুর হাস্যরসোদ্দীপক ভূমিকা।”

“বিবাদ মীমাংসা হইল না, দুইটী দল হইল। দুই দলেরই ইচ্ছা মফঃস্বলে অভিনয় করে। এক দলে অর্দ্ধেন্দু, আর এক দলে আমার থাকা না থাকা সমান, কারণ নানাস্থানে বেড়াইবার আমার শক্তি, সুযোগ ও ইচ্ছা ছিল না। ৺রাজেন্দ্রলাল নিয়োগী দ্বিতীয়দলের প্রকৃত পরিচালক,—৺ধর্ম্মদাস সুরও সেই দলে ছিলেন। যে দলে অর্দ্ধেন্দু ছিলেন, শ্রীযুক্ত অমৃতলাল বসুও সেই দলে। অবশেষে দলভেদের মর্ম্ম উভয়ে অস্থিতে অস্থিতে বুঝিয়াছিলেন। দলের পরিচালক যাহারা ছিলেন, তাঁহাদের অর্থ পিপাসায় ন্যাশন্যাল বিভক্ত হইয়া যায়, এ কথা মধ্যে মধ্যে আজও আলোচিত হইয়া থাকে।”

অর্দ্ধেন্দুশেখর যে দলের নেতা হইয়াছিলেন তিনি তাঁহার সেই দল লইয়া মফঃস্বলে নানা স্থানে অভিনয় করিয়া বেড়াইতে লাগিলেন। তাঁহার অভিনয়-প্রশংসা বঙ্গের গৃহে গৃহে ছড়াইয়া পড়িল। সাহেবের ভূমিকায় অর্দ্ধেন্দুশেখর এক অদ্ভুত ভাব ফুটাইয়া তুলিতেন। তিনি যে কয়টী সাহেবের ভূমিকা অভিনয় করিয়াছিলেন সেরূপ অভিনয় আর কাহারও দ্বারা হয় নাই। ইদানীং লোকে অর্দ্ধেন্দুশেখর সাহেবের ভূমিকা অভিনয় করিবেন, শুনিলেই দলে দলে থিয়েটারে ছুটিয়া আসিতেন। অর্দ্ধেন্দুশেখরের সাহেবের অভিনয় লোকের এত প্রাণে লাগিয়াছিল যে, তাঁহার নামই সাহেব হইয়া গিয়াছিল। অর্দ্ধেন্দুশেখর যখন বিদেশে বিদেশে তাঁহার সম্প্রদায় লইয়া ঘুরিতেছিলেন সেই সময় তাঁহার হস্তে কত সম্প্রদায় যে গঠিত হইয়াছে তাহার সংখ্যা করা যায় না। তাঁহার হস্তে যে সকল অভিনেতা অভিনেত্রী শিক্ষিত হইয়াছে, তাহারা তোতা পাখীর মত শুধু মুখস্থ বলিতে শেখে নাই, নাট্যকলার ভিতরেও কিছু কিছু প্রবেশ করিতে পারিয়াছে। শ্রীমতী সুকুমারী (গোলাপ) যখন বেঙ্গল থিয়েটারে অভিনয় করিত তখন সে কেবল তোতা পাখীর মতই অভিনয়ই করিত, নাট্যকলার ভিতরে কিছুমাত্র প্রবেশ করিতে পারে নাই। তাহার পর সে যখন বেঙ্গল থিয়েটার পরিত্যাগ করিয়া ন্যাশন্যাল থিয়েটারে যোগদান করিয়া অর্দ্ধেন্দুশেখরের শিক্ষাধীনে আসিয়াছিল তখন হইতে সে নাট্যকলার ভিতরে প্রবেশ করিতে আরম্ভ করে এবং অভিনয়কৌশলে দর্শকবৃন্দকে একেবারে মুগ্ধ করিয়া ফেলে। সুবিখ্যাত অভিনেত্রী ৺কুসুমকুমারী (বিষাদ কুসুম) প্রথম হইতেই অর্দ্ধেন্দুশেখরের হস্তে গঠিত হইয়াছিল বলিয়াই সে নাট্যকলাবিদ্যায় একেবারে সুনিপুণা হইয়া উঠিয়াছিল। অর্দ্ধেন্দুশেখরের শিক্ষাপ্রদান সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

“গ্রেট ন্যাশন্যাল থিয়েটারের পর অর্দ্ধেন্দু বহু স্থান ভ্রমণ করেন। এই সময় বহু নাট্য সম্প্রদায় তাঁহার দ্বারা দীক্ষিত হয়। নড়ালের বাবুদের প্রতিষ্ঠিত নাট্য সম্প্রদায় গঠন অর্দ্ধেন্দুর কার্য্যের শেষ। অর্দ্ধেন্দুশেখর দেশ ভ্রমণ করিয়া যে সময় কলিকাতায় আসিয়া উপস্থিত হইতেন, প্রায়ই যে রঙ্গমঞ্চে তাঁহার পূর্ব্বপরিচিত অভিনেতারা থাকিতেন তথায় যোগদান করিতেন।

# দ্বিতীয় অধ্যায়

## কার্য্যক্ষেত্র ও বিপুল যশোলাভ

ইহার পর গ্রেট ন্যাশন্যাল থিয়েটারের স্বত্বাধিকারী হইয়া প্রতাপচাঁদ জহুরী যখন থিয়েটার চালাইতে আরম্ভ করেন, তখন অর্দ্ধেন্দুশেখর কলিকাতায় ছিলেন না। তখন তিনি আবার বিদেশে ঘুরিতেছিলেন, কাজেই ন্যাশন্যাল থিয়েটারের প্রথম মুখে তিনি ন্যাশন্যাল থিয়েটারে যোগদান করিতে পারেন নাই। তখন গিরিশ বাবু ন্যাশন্যাল থিয়েটারের অধ্যক্ষ হইয়াছিলেন। তাহার পর যখন গিরিশ বাবুর সহিত প্রতাপচাঁদের সামান্য একটা কারণ লইয়া মনোমালিন্য হইল ও গিরিশবাবু ন্যাশন্যাল থিয়েটারের সহিত সমস্ত সম্পর্ক রহিত করিয়া দিলেন, সেই সময় প্রতাপচাঁদ ৺কেদারনাথ চৌধুরীকে থিয়েটারের অধ্যক্ষ নিয়োজিত করেন। কেদার বাবু যখন ন্যাশন্যাল থিয়েটারের অধ্যক্ষ হইলেন সেই সময় তিনি আবার অর্দ্ধেন্দুশেখরকে ন্যাশন্যাল থিয়েটারে লইয়া আসেন। কিন্তু কেদারবাবুর অধ্যক্ষতায় থিয়েটার অধিক দিন চলিল না। প্রতাপচাঁদ থিয়েটার তুলিয়া দিলেন। এই সময় অর্দ্ধেন্দুশেখর ন্যাশন্যাল থিয়েটারে যোগদান করিয়া কয়েকখানি নাটকের ভূমিকা গ্রহণ করিয়া বিশেষ সুখ্যাতির সহিত তাহা অভিনয় করেন। এই থিয়েটারে অর্দ্ধেন্দুশেখর কেদারনাথের "ছত্রভঙ্গ" নাটকে শেষ অভিনয় করেন। এ সম্বন্ধে গিরিশ বাবু লিখিয়াছেন,—

"যখন ৺প্রতাপচাঁদ জহুরী গ্রেট ন্যাশন্যাল থিয়েটারের অধিকারী হইয়া ন্যাশন্যাল থিয়েটার নাম দিয়া আমার তত্ত্বাবধানে থিয়েটার চালান সে সময় অর্দ্ধেন্দু বিদেশে। প্রতাপচাঁদকে নূতন দৃশ্যপট ও পরিচ্ছদাদি প্রস্তুত করিতে হইয়াছিল। সুপ্রসিদ্ধ নট ৺মহেন্দ্রলাল বসুর সম্পূর্ণ তত্ত্বাবধানে নূতন সরঞ্জাম প্রস্তুত হইল। এই সময় আমি পার্কার সাহেবের আফিস্ পরিত্যাগ করি এবং রঙ্গালয় আমার স্থান হয়। তদবধি অর্থশোষকেরা দূর হইতে দেখিতেন, রঙ্গালয়ে প্রবেশ করিবার আর উপায় রহিল না। এই সময় হইতে রঙ্গালয়ের বাহিরে যথাসাধ্য আমার বিপক্ষে শত্রুতা চলিতে লাগিল। কিন্তু তাহাতে কোন ফল দর্শিল না। পরে নানাকারণে প্রতাপচাঁদের সহিত আমার

'অবনিবনাও' হওয়ায় ৺গুর্ম্মুখ রায়ের অর্থে ষ্টার থিয়েটার স্থাপিত হইল। [যেথায় এক্ষণে মনোমোহন থিয়েটার বিদ্যমান, ষ্টার থিয়েটার ঐ স্থানে নির্ম্মিত হয়।] সে সময়ে প্রতাপচাঁদ ৺কেদারনাথ চৌধুরীকে ম্যানেজার করিয়া থিয়েটার চালাইবার চেষ্টা করেন। অর্দ্ধেন্দুও কেদারনাথের সহিত মিলিত হন। প্রতাপচাঁদের থিয়েটার রহিল না। কেদারনাথের "ছত্রভঙ্গ" নাটক তাঁহার শেষ অভিনয়।"

ন্যাশনাল থিয়েটার উঠিয়া যাইবার কিছুদিন পরে যখন ধনকুবের ৺গোপাললাল শীলের মাথায় থিয়েটারের নেশা প্রবল হইয়া উঠে এবং যখন ষ্টার থিয়েটারের বাটী ক্রয় করিয়া তিনি এমারেল্ড থিয়েটার প্রতিষ্ঠিত করেন, সেই সময় গোপাল বাবু অর্দ্ধেন্দুশেখরকে তাঁহার থিয়েটারে লইয়া আইসেন। গোপাল বাবু ৺কেদারনাথ চৌধুরীকে তাঁহার থিয়েটারের প্রথম অধ্যক্ষ নিযুক্ত করেন। কেদারবাবু এমারেল্ড থিয়েটারের অধ্যক্ষ হইয়া 'পাণ্ডব নির্ব্বাসন' নামক একখানি নাটক ঐ থিয়েটারে অভিনীত হইবার জন্য রচনা করেন। এই পাণ্ডব নির্ব্বাসন নাটকে অর্দ্ধেন্দুশেখর যে ভূমিকাটি লইয়াছিলেন তাহা যে সর্ব্বাঙ্গসুন্দর হইয়াছিল এ কথা বলাই বাহুল্য। কিন্তু ৺গোপাললাল শীলের এমারেল্ড থিয়েটারে তিনি অধিক দিন অভিনয় করেন নাই। পাণ্ডব নির্ব্বাসন নাটকের এমারেল্ড থিয়েটারে কিছুদিন অভিনয় হইবার পর গোপাল বাবু গিরিশচন্দ্রকে তাঁহার থিয়েটারে লইয়া আইসেন ও কেদার বাবুর স্থানে তাঁহাকেই অধ্যক্ষের পদ প্রদান করেন। ইহাতে কেদার বাবু বিশেষ ক্ষুণ্নমনা হইয়া পড়েন এবং এমারেল্ড থিয়েটারের সহিত সমস্ত সম্পর্ক ত্যাগ করেন। অর্দ্ধেন্দুশেখরের সহিত কেদার বাবুর বিশেষ প্রণয় ছিল। তাঁহাদের দুইজনের চেষ্টাতেই এমারেল্ড থিয়েটার স্থাপিত হয়। কেদারবাবু এমারেল্ড থিয়েটার ত্যাগ করায় অর্দ্ধেন্দুশেখরও এমারেল্ড থিয়েটার ছাড়িয়া দেন। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"কিছুদিন পরে ৺গোপাললাল শীল ষ্টার থিয়েটারের রঙ্গমঞ্চ ক্রয় করেন,, তখন থিয়েটার গুর্ম্মুখ রায়ের নহে, উপস্থিত ষ্টার থিয়েটারের স্বত্বাধিকারীগণের। ষ্টার থিয়েটার সম্প্রদায় অভিনয়ার্থে ঢাকায় গমন করিল। কেদারনাথ পরিচালিত গোপাললাল শীলের অর্থে রঙ্গমঞ্চ পরিবর্ত্তিত ও অর্দ্ধেন্দু প্রভৃতি অভিনেতৃগণ সংমিলিত এমারেল্ড থিয়েটার প্রতিষ্ঠিত হইল। তাহার প্রথম অভিনয় কেদারনাথ বিরচিত পাণ্ডব নির্ব্বাসন নাটক। দুই চারি রজনী অভিনয়ের পর গোপাললাল আমায় তাঁহার থিয়েটারে গ্রহণ করিলেন। কেদারনাথের পরিবর্ত্তে আমায় ম্যানেজার নিযুক্ত করেন। কেদারনাথ চলিয়া গেলেন, অর্দ্ধেন্দুও তাহার অনুবর্ত্তী হইলেন।"

এমারেল্ড থিয়েটার ছাড়িয়া দিয়া অর্দ্ধেন্দুশেখর বহুকাল আবার কোন সাধারণ রঙ্গালয়ে যোগদান করেন নাই। তবে তখন তাঁহার হস্তে অনেক সম্প্রদায় গঠিত হইয়াছিল। তাহার পর যখন শ্রীযুক্ত নাগেন্দ্রভূষণ মুখোপাধ্যায় মিনার্ভা থিয়েটার স্থাপন করেন, সেই সময় তিনি অর্দ্ধেন্দুশেখরকে আবার থিয়েটারে লইয়া আইসেন।

নাগেন্দ্র বাবুর মিনার্ভা থিয়েটার প্রতিষ্ঠিত করিবার পর তথায় প্রথমই ম্যাকবেথ নাটকের অভিনয় হয়। এই নাটকে অর্দ্ধেন্দুশেখর চারিটী ভূমিকা গ্রহণ করেন ; এবং চারিটী ভূমিকার অভিনয়েই তিনি যে অর্দ্ধেন্দু এ কথা প্রত্যেক দর্শককে জানাইয়া দিলেন। মিনার্ভা থিয়েটারে ম্যাক্‌বেথের অভিনয় এত সুন্দর হইয়াছিল তাহা লিখিয়া বুঝান কঠিন। আর হইবেই বা না কেন,—যে নাটকে শ্রীমতী তিনকড়ি লেডী ম্যাক্‌বেথ, গিরিশচন্দ্র ম্যাক্‌বেথ ও চারিটী স্বতন্ত্র ভূমিকায় অর্দ্ধেন্দুশেখর সে নাটকের অভিনয় যে সর্ব্ববাদিসম্মত ও সর্ব্বশ্রেষ্ঠ হইবে তাহা লেখাই বাহুল্য। অর্দ্ধেন্দুশেখর ম্যাক্‌বেথ-নাটকে পোর্টার, উইচ, ওল্ড ম্যান ও ডক্টর এই কয়টী ভূমিকা একই রাত্রে অভিনয় করিতেন।

ম্যাক্‌বেথ নাটকের অভিনয় হইবার কিছুদিন পরে মিনার্ভা থিয়েটারে আবুহোসেন গীতিনাট্যের অভিনয় হয়। এই গীতিনাট্যে অর্দ্ধেন্দুশেখর আবুর ভূমিকা গ্রহণ করেন। এই আবুর ভূমিকাটীর তিনি এমন অভিনব ও মনোহর অভিনয় করিয়াছিলেন যে তাহার সম্বন্ধে বিশেষ কিছু বলিবার নাই ; শুধু এইটুকু বলিলেই বোধ হয় যথেষ্ট হইবে যে এই আবুহোসেন গীতিনাট্যের আজও রঙ্গালয়ে অভিনয় হইতেছে, বহু স্বনামখ্যাত অভিনেতা এই ভূমিকাটীর অভিনয় বহুবার করিয়াছেন, কিন্তু অর্দ্ধেন্দুশেখর এই আবুহোসেন গীতিনাট্যে যে প্রাণ দিয়াছিলেন সে প্রাণটুকু কেহই দিতে পারিলেন না। অর্দ্ধেন্দুশেখর যখনই যে ভূমিকা গ্রহণ করিতেন তখনই যেন তিনি অর্দ্ধেন্দু হইয়া বাহির হইতেন। সে অভিনয় অনুকরণ করিতে আজ পর্য্যন্ত কোন অভিনেতাই পারিল না। আবুহোসেন গীতিনাট্যের অভিনয়ের পর মুকুলমুঞ্জরা নাটক মিনার্ভা থিয়েটারে অভিনীত হয়। এই নাটকে অর্দ্ধেন্দুশেখর বরুণচাঁদের ভূমিকা গ্রহণ করেন এবং এই ভূমিকার অভিনয়ে বেশ নূতনত্ব দেখাইয়া দেন। তাহার পর জনা নাটকে তিনি বিদূষকের ভূমিকা গ্রহণ করেন ও অভিনয়কলার চরমোৎকর্ষ দেখাইয়া নাট্যামোদী সুধীবৃন্দের ভূয়সী প্রশংসা লাভ করেন। এ সম্বন্ধে গিরিশচন্দ্র লিখিয়াছেন,—

"পরে-যখন শ্রীযুক্ত নাগেন্দ্রভূষণ মুখোপাধ্যায় মিনার্ভা থিয়েটার প্রতিষ্ঠিত করেন, তখন আমি ও অর্দ্ধেন্দু পুনরায় একত্রিত হই। মধ্যে তিনি নানা স্থান ভ্রমণ করেন। মিনার্ভায় প্রথম অভিনয় ম্যাক্‌বেথ—ইহাতে অর্দ্ধেন্দু পোর্টার, উইচ, ওল্ড ম্যান ও ডক্টর এই চারিটী অংশ গ্রহণ করেন। এই অভিনয়ে তাঁহার পূর্ব্ব প্রতিষ্ঠা পুনরুদ্দীপ্ত হইল। পরে আবুহোসেন প্রহসনে আবুহোসেন, মুকুলমুঞ্জরায় বরুণচাঁদ, জনায় বিদূষক প্রভৃতির অভিনয়দক্ষতায় নব শ্রেণীর দর্শক চমৎকৃত ও প্রত্যেক নাট্যোমোদীর মুখে অর্দ্ধেন্দুর ভূয়সী ব্যাখ্যা।"

অর্দ্ধেন্দুশেখর বড় খেয়ালী লোক ছিলেন, তাঁহার মেজাজ ঠিক আমিরের মত ছিল। যেখানে দুই টাকা ব্যয় করিলে যথেষ্ট হইত সেখানে তিনি পাঁচ টাকা ব্যয় করিতেন। লোকে তাঁহার নিকট খাইতে চাহিলে তাঁহার আর আনন্দ ধরিত না, তিনি সব ভুলিয়া

